# BENGALEE

# ALMANAC & DIRECTORY.

# পঞ্জিকা ও ডাইরেকটরি।

## শকাব্দা ১৭৯৬।

সন ১২৮১ সাল। ইংরাজী ১৮৭৪-৭৫।

বহুবিধ সংবাদ-প্রদ—যথা জ্যোতিষ বিবরণ, পঞ্জিকাংশ শ্রীরামপুরের শ্রীমাধবচন্দ্র সূর্য্যসিদ্ধান্ত কর্ত্তৃক, খনার নানাপ্রকার বচন, আদালতের খরচা, রেলওয়ের ভাড়ার নিয়ম, ষ্টাম্প আইন, দিশি পারমিটের তালিকা, কলেজ ও স্কুলের নাম ও ঠিকানা, ব্যাঙ্ক, সদাগর, কুঠিয়াল ও দোকানদারদিগের নাম ও ঠিকানা, কলিকাতার ষ্ট্রীট ডাইরেক্টরি, মফঃস্বল ডাইরেক্টরি, গবর্ণমেণ্ট আফিস, পোষ্ট আফিস ষ্টেসনস্, জজ, এড্‌ভোকেট, উকীল, ডাক্তর ও কবিরাজদিগের নাম ও ঠিকানা, রেলওয়ে গমনাগমনের সময়, এবং অন্যান্য নানাপ্রকার আবশ্যকীয় বৃত্তান্তের সহিত প্রকাশিত।

CORRECTED UPTO THE LATEST DATE.

কলিকাতা।

যোড়াসাঁকো রতন সরকার্স গার্ডেন ষ্ট্রীট ৫৩ সংখ্যক ভবনে

অদ্বৈত যন্ত্রালয়ে মুদ্রিত।

গুরুপদ নতি পূর্ব্বং সূর্য্যসিদ্ধান্তকেন
শ্রম বহু গণিতেষং গৃহ্যতাং সজ্জবর্গৈঃ।
সুমতিভিরথ নানা জ্যোতিষাদীনি দৃষ্ট্বা
রুচিরপটযুত। শ্রীমাধবাখ্যেন শাস্ত্রী।।

PRINTED BY SIDDESSUR GHOSE, FOR THE PROPRIETOR

# ভূমিকা।

---

"পঞ্জিকা" অতিশয় প্রয়োজনীয় পুস্তক; এমন কি সাংসারিক কার্য্য সকল নির্ব্বাহের জন্য সর্ব্বসাধারণের প্রতিদিন এই পুস্তক একবার না দেখিলে চলে না। এতাদৃশ পুস্তকে নানা প্রকার আবশ্যকীয় বৃত্তান্ত সন্নিবিষ্ট করিয়া, জনসমাজের সুবিধার জন্য অতি সুলভ মূল্যে যাহাতে অনায়াসে সকলে গ্রহণ করিতে পারেন, এই উদ্দেশে আমি বহু যত্ন ও পরিশ্রম করতঃ এই "পঞ্জিকা ও ডাইরেক্টরি" খানি সাধারণের সমীপে সমর্পণ করিলাম। ইহাতে বিগত বৎসরাপেক্ষা যে সকল আবশ্যকীয় নূতন নূতন বিষয় সন্নিবেশিত হইয়াছে, তাহা গুণিগণ একবার নেত্রপাত করিলে বিদিত হইবেন। নানাবিধ বাহুল্য প্রকাশে যদ্যপি কোন ভ্রম হইয়া থাকে, অনুগ্রহ পুর্ব্বক দোষ ক্ষমা করিবেন। এক্ষণে সাধারণ সমীপে এই প্রার্থনা যে, এই বর্ষেও যথোচিত উৎসাহ লাভ করিতে পারিলে, আগামী বর্ষে ইহাকে অন্যান্য আবশ্যকীয় বিষয়েও পরিপুর্ণ করিয়া যতদুর উন্নতি করা যাইতে পারে, তাহা সুসম্পন্ন করিবার জন্য যত্নবান থাকিব।

শ্রীবলরাম দে।

মফঃসল।



---

## ডাইরেক্টরি দ্বিতীয় খণ্ড।



ব্যাঙ্ক সকল।



রেলওয়ে কোম্পানি।

সমাপ্ত।

# ডাক্তারি মতে চিকিৎসা।

## মেলেরিয়া পালাজ্বর।

এই জ্বরে শীতলাবস্থা উষ্ণাবস্থা এবং ঘর্ম্মাবস্থার পর জ্বরের বিরাম হইয়া, পুনরায় আরম্ভ হয়।

জ্বর প্রকাশ হইবার পূর্ব্বে রোগীর ক্ষুধা মান্দ্য, বমনেচ্ছা, পৃষ্ঠদেশ ও হস্ত পদাদির পেশীতে বেদনা, শরীর অল্প শীতার্ত্ত ও ত্বকের অল্প উষ্ণতা প্রভৃতি পূর্ব্ব লক্ষণ সকল দেখা যায়। কখন২ এই জ্বরে রোগী পাজাশবর্ণ মূত্র ত্যাগ করিয়া থাকে।

এই জ্বর প্রত্যহ, এক দিন অন্তর, অথবা দুই দিন অন্তর, কিম্বা এক দিন অল্প একদিন বেশী, কিম্বা কিছু২ দিন পরেই অভ্যুদিত হইয়া থাকে।

একবার এই জ্বর হইলে মেলেরিয়া স্থানে বাসব্যতীতও অযোগ্য দ্রব্যাদি ভোজন, আর্দ্রস্থানে বাস, শীতল-বায়ু সেবন, অপরিমিত পরিশ্রম ইত্যাদি কারণে এই জ্বর পুনরায় হইতে পারে।

লক্ষণ।—প্রথমাবস্থায় দৌর্ব্বল্য, শ্রান্তিবোধ, বমনেচ্ছা হস্তপদের পেশীতে বেদনা, সর্ব্বশরীরে শীতবোধ, নখ ওষ্ঠ, নাসাগ্র নীলবর্ণ, অত্যন্ত কম্প, শ্বাস প্রশ্বাসে কষ্ট, বক্ষঃস্থলে ভার বোধ, শিরঃপীড়া, অতিশয় অল্প এবং বিবর্ণ মূত্র ত্যাগ, নাড়ী বেগবতী এবং ক্ষীণ ইত্যাদি লক্ষণ দেখিতে পাওয়া যায়। তৎপরে—

সর্ব্ব শরীর উষ্ণ ও জিহ্বা শ্বেতবর্ণ হয়। নাড়ী বেগবতী এবং স্থূল। পিপাসা বোধ, তদনন্তর—

প্রথমে কপালে বিন্দু২ ঘর্ম্ম হইতে থাকে, পরে সর্ব্ব শরীরে হইয়া, জ্বরের বিরাম হয়। কিন্তু কখন২ অত্যন্ত ঘর্ম্ম হইয়া নাড়ী ছিন্ন ভিন্ন হওতঃ রোগীর মৃত্যু উপস্থিত করে, ইহা সতত স্মরণ রাখা উচিত।

## চিকিৎসা।

কোষ্ঠ পরিষ্কার না হইলে অর্দ্ধ ছটাক হইতে ১ ছটাক পরিমাণে কাষ্টর অইল খাওয়াইয়া মল পরিষ্কার রাখা উচিত। কিন্তু পুনঃ২ এই রোগাক্রান্ত রোগীকে উহা সেবন করাইবার নিষেধ আছে। তৎপরে রোগীর বয়স অনুসারে ৪।৫ গ্রেণ কুইনাইন ৩ ঘন্টা অন্তর সেবন করাইতে হয়। আবশ্যক হইলে প্রথমবারে একেবারে ১০।২০ গ্রেণ উহা সেবন করান উচিত। জ্বর বিরামের পূর্ব্বে এই কুইনাইন সেবন করাইতে হয়। দীর্ঘকাল সেবন করিলে চিরতা নিম্ব প্রভৃতি কষায় দ্রব্যাদি দ্বারা ও এই রোগ উপশমিত হইতে পারে। যাহা হউক কুইনাইন এই রোগের মহৌষধ।

অগ্রে জ্বর উপশম করিয়া পরে প্লীহা থাকিলে নিম্ন লিখিত ঔষধ পুরিয়া করিয়া কিম্বা মিকশ্চার প্রত্যহ তিনবার সেবন করিতে হয়।

| পুরিয়া। | | মিকশ্চার। | |
|---|---|---|---|
| কুইনি সালফ | ১ গ্রেণ | কুইনি সালফ | ১ গ্রেণ |
| ফেরি সালফ | ১ গ্রেণ | ফেরি সালফ | ১ গ্রেণ |
| পালভ রিয়াই | ১ গ্রেণ | ম্যাগনসিসালফ | ১ ড্রাম |
| পালভ জিনজার | ১ গ্রেণ | এসিড্ সালফুরিক ডাইলিউট | ৮ বিন্দু |
| পালভ কলম্বো | ১ গ্রেণ | টিং জিঞ্জার | ½ ড্রাম |
| পালভ জোলাপ | ১ গ্রেণ | পরিষ্কার জল | ১ ঔন্স |

এইরূপ এক মাত্রা পুরিয়া কিম্বা এক মাত্রা মিকশ্চার দিবসে তিনবার সেবন করাইয়া উদরে প্লীহার উপর অনগুয়েণ্ট হাইড্রাজ বিনআওডিডাই কিম্বা এম্প্‌ আওডিন কম্পাউণ্ড লেপন করিতে হয়।

জ্বরাবস্থায় শীতল জল এবং জ্বরের বিশ্রামকালে উষ্ণজল, দুগ্ধ, কচি পাঁঠা বা পায়রার জুশ, পোর্ট প্রভৃতি বলকারক ও জীর্ণকর দ্রব্যের আহার পথ্য ব্যবস্থার মধ্যে গণ্য।

বিশ্রাম দিয়া জ্বর হইলে ক্যাষ্টর অইল অথবা নিম্ন লিখিত ব্যবস্থামত ঔষধ সেবন করাইবে।

| | | |
|---|---|---|
| ক্যালামেল | ... | ৩ গ্রেণ |
| স্ক্যামনি | ... | ৩ গ্রেণ |
| কলসিন্থ | ... | ৩ গ্রেণ |

মস্তকের কেশ মুণ্ডন করিয়া বমনোদ্রেক হইলে বরফ সেবন করিতে এবং পাকস্থলীর উপর সর্ষপের পলস্তারা দিতে হয়।

প্লীহার বেদনা থাকিলে তদুপরি টার্পিন তৈলের সেক দিতে হয়।

মল ও মূত্র নির্গত করিবার নিমিত্ত।

| | |
|---|---|
| লাইকো এমনি এসিটেটিস | ২ ড্রাম |
| ইস্পিরিট ইথার নাইট্রিক্ | ১৫ ফোঁটা |
| পোটাস নাইট্রাস | ১০ গ্রেণ |
| কর্পূরের জল | ১ ঔন্স |

ইহার একমাত্রা প্রত্যেক বারে তিন ঘন্টা অন্তর ব্যবস্থা করিবে তৎপরে বিশ্রাম হইলে কুইনাইন সেবন করাইবে।

নব জ্বর।

অত্যন্ত জ্বর, গাত্র দাহ, পিপাসা এবং কোষ্ঠবদ্ধ থাকিলে।

| | |
|---|---|
| লাইকার এমোনিয়া এসিটেটিস্ | ১ ড্রাম |
| পটাস্ নাইট্রাস্ | ১০ গ্রেণ |
| স্পিরিট ইথর নাইট্রিক্ | ১০ মিনিম |
| ম্যাগনেসি সলফ্ স্ | ২ ড্রাম |
| ভাইনম্ এন্টিমনি | ১০ মিনিম |
| ক্যাম্ফার মিক্শচার | ১ আউন্স |

এ সকল ঔষধ মিশ্রিত করিয়া এক মাত্রা হইবে। দাস্ত না হওয়া পর্য্যন্ত এরূপ মাত্রা ২ ঘন্টান্তর সেবন। দাস্ত হইয়া জ্বর ত্যাগ হইলে একেবারে ১০ গ্রেন কুইনাইন সেবন করিতে দিবে।

যদি দাস্ত হইয়া জ্বর ত্যাগ না হয় তবে ম্যাগনেসি সলফ্ বাদ দিয়া ফিবার মিক্শ্চার ২ ঘন্টান্তর দিবে। জ্বর ত্যাগ হইলেই কুইনাইন দিবে। কুইনাইন্ খাইযা জ্বর না থাকিলেও ৪।৫ দিন পর্য্যন্ত ৩ গ্রেণ মাত্রার প্রতিদিন ২।৩ বার সেবন করিবে।

পুরাতন জ্বর।

শরীর দুর্ব্বল হইলে.

| | |
|---|---|
| লাইকার এমোনিয়া এসিটেটিস্ | ১ড্রাম |
| পটাস্ ক্লোরাস | ১০ গ্রেণ |
| স্পিরিট্ ইথর নাইট্রিক্ | ১০ মিনিম |
| টিংচর সিন্কোনা | ২০ মিনিম |
| ডিককসন সিন্কোনা | ১ আউন্স |

একত্র মিশ্রিত করিয়া একমাত্রা হইবে। জ্বর ত্যাগ না হওয়া পর্য্যন্ত ৩ ঘন্টান্তর সেবন। জ্বর ত্যাগ হইলে ৩ গ্রেণ মাত্রায় কুইনাইন্ দিনে ৩ বার সেবন।

যকৃত ও অল্প জ্বর থাকিলে।

| | |
|---|---|
| কুইনি সলফ | ১ গ্রেণ |
| ডাইলিউট নাইট্রমিউরিয়েটিক এসিড্ | ১০ মিনিম |
| এক্ষ্ট্রাক্ট ট্যারাক্ সিকম | ৩ গ্রেণ |
| টিংচর সিনকোনা | ২০ মিনিম |
| ডিককসন সিন্কোনা | ১ আউন্স |

একত্র করিয়া এক মাত্রা হইবে। প্রতিদিন ৩ মাত্রা সেবন।

পেটের পীড়াতে।

১০।১২ বার তরল দাস্ত হইলে,

| | |
|---|---|
| পল্ভ ক্রিটা কঃ কম্ ওপিয়াই | ২০ গ্রেণ |
| বিসমথ নাইট্রেস | ৫ গ্রেণ |

ইহাতে এক পুরিয়া হইবে। দাস্তবন্ধ না হওয়া পর্য্যন্ত ৪ ঘন্টান্তর প্রত্যেক পুরিয়া সেবন।

রক্তামাশয়ে।

| | |
|---|---|
| গ্যালিক্ এসিড্ | ৫ গ্রেণ |
| পলভ ইপিকাক্ কঃ | ৫ গ্রেণ |

ইহাতে এক পুরিয়া হইবে। প্রতিদিন ৩ পুরিয়া সেবন। জ্বর থাকিলে ১ গ্রেণ কুইনাইনের সঙ্গে দিবে।

অধিক বয়স্ক লোকের জন্য এই সকল ব্যবস্থা লিখিত হইল। বালকদিগের জন্য অত্যন্ত অল্প মাত্রা।

☞ পরিশেষে বক্তব্য যে, যেখানে কোন সুযোগ্য ডাক্তার পাওয়া যায় তথায় তাঁহাদের মতবর্ত্তী হইয়া চলা আবশ্যক।

| তিথি। | | | জোয়ার আরম্ভঃ। | | | | ভাটা আরম্ভঃ। | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | দিবা। | | রাত্রি। | | দিবা। | | রাত্রি। | |
| | | | ঘন্টা। | মিনিট | ঘন্টা | মিনিট | ঘন্টা | মিনিট | ঘন্টা | মিনিট |
| দশমী | ... | ... | ৬ | ৮ | ৬ | ১৩ | ১০ | ৫৮ | ১১ | ৩ |
| একাদশী | ... | ... | ৬ | ৫৬ | ৭ | ১ | ১১ | ৪৬ | ১১ | ৫১ |
| দ্বাদশী | ... | ... | ৭ | ৪৪ | ৭ | ৪৯ | ১২ | ৩৪ | ১২ | ৩৯ |
| ত্রয়োদশী | ... | ... | ৮ | ৩২ | ৮ | ৩৭ | ১ | ২২ | ১ | ২৭ |
| চতুর্দ্দশী | .. | ... | ৯ | ২০ | ৯ | ২৫ | ২ | ১০ | ২ | ১৫ |
| পুর্ণিমা বা অমাবস্যা | | ... | ১০ | ৮ | ১০ | ১৩ | ২ | ৫৮ | ৩ | ৩ |
| প্রতিপদ | .. | ... | ১০ | ৫৬ | ১১ | ১ | ৩ | ৪৬ | ৩ | ৫১ |
| দ্বিতীয়া | ... | ... | ১১ | ৪৪ | ১১ | ৪৯ | ৪ | ৩৪ | ৪ | ৩৯ |
| তৃতীয়া | .. | ... | ১২ | ৩২ | ১২ | ৩৭ | ৫ | ২২ | ৫ | ২৭ |
| চতুর্থী | ... | ... | ১ | ২০ | ১ | ২৫ | ৬ | ১০ | ৬ | ১৫ |
| পঞ্চমী | ... | ... | ২ | ৮ | ২ | ১৩ | ৬ | ৫৮ | ৭ | ৩ |
| ষষ্ঠী | ... | ... | ২ | ৫৬ | ৩ | ১ | ৭ | ৪৬ | ৭ | ৫১ |
| সপ্তমী | ... | ... | ৩ | ৪৪ | ৩ | ৪৯ | ৮ | ৩৪ | ৮ | ৩৯ |
| অষ্টমী | ... | ... | ৪ | ৩২ | ৪ | ৩৭ | ৯ | ২২ | ৯ | ২৭ |
| নবমী | ... | ... | ৫ | ২০ | ৫ | ২৫ | ১০ | ১০ | ১০ | ১৫ |

# যুগ পরিমাণ।

চারিযুগ পরিমাণ শাস্ত্রের গোচর। তেচল্লিশ লক্ষ কুড়ি হাজার বৎসর॥
সপ্তদশ লক্ষ অষ্টবিংশতি হাজার। সত্যযুগ পরিমাণ শাস্ত্রের নিদ্ধার॥
বারলক্ষ ছেয়ানই হাজার বৎসর। ত্রেতাযুগ পরিমাণ পরমাণ পার॥
আটলক্ষ চৌষট্টি হাজার বৎসর। দ্বাপরের পরিমাণ কহিল গোচর॥
কলিযুগ চারিলক্ষ বত্রিশ হাজার। চারিযুগে এক যুগ দেবতা সভার॥
দেবতার এক দিনে মনুষ্য বৎসর। দেবের হাজার যুগে ব্রহ্মার বাসর॥
দিন অবসানে ব্রহ্মা করেন শয়ন। দেবের হাজার যুগ নিদ্রাগত হন॥
দৈনন্দিন প্রলয় ব্রহ্মার নিদ্রাকালে। একাদশ লোক দগ্ধ হয় সেই কালে॥
জন তপ সত্য তিন লোক অবশিষ্ট। নিদ্রা ভাঙ্গি পুনঃ ব্রহ্মা করে সবসৃষ্ট॥
এই মানে ব্রহ্মা আয়ু শতেক বৎসর। কত কোটি জন্ম তাতে পায় নারী নর॥
এক জন্ম হইতে আর জন্মে ভাল বলে। স্বর্গ আদি পাইবারে নানা কর্ম্ম করে॥
যজ্ঞদান তপস্যাদি ফলে সব পায়। দুঃখ সুখমাদি ভোগ করিয়া বেড়ায়॥

## স্মার্ত্ত মতে একাদশীর উপবাস।

| | | | |
|---|---|---|---|
| বৈশাখ | ১।১৫।৩০ | কার্ত্তিক | ৫।১৯ |
| জ্যৈষ্ঠ | ১৪।২৮ | অগ্রহায়ণ | ৫।১৯ |
| আষাঢ় | ১২।২৭ | পৌষ | ৫।২০ |
| শ্রাবণ | ১০।২৪ | মাঘ | ৬।২১ |
| ভাদ্র | ৮।২২ | ফাল্গুন | ৫।২০ |
| আশ্বিন | ৭।২১ | চৈত্র | ৪।২০ |

### গোস্বামী মতে একাদশীর উপবাস।

চৈত্র ৫

## বৈষ্ণবদিগের পর্ব্ব দিন।

| | | | | |
|---|---|---|---|---|
| শ্রীজাহ্নবা গোস্বামীর | আবির্ভাব | বৈশাখী | শুক্লপঞ্চমী | ৯ বৈশাখ |
| শ্রীশ্যামানন্দ গোস্বামীর | তিরোভাব | জ্যৈষ্ঠীয় | শুক্লপঞ্চমী | ৭ জ্যৈষ্ঠ |
| শ্রীগদাধর গোস্বামীর | আবির্ভাব | জ্যৈষ্ঠীয় | শুক্লদ্বাদশী | ১৫ জ্যৈষ্ঠ |
| শ্রীপাঠ পাণিহাটীর | মহোৎসব | জৈষ্ঠীয় | শুক্লত্রয়োদশী | ১৬ জ্যৈষ্ঠ |
| শ্রীগদাধর পণ্ডিতের | তিরোভাব | জ্যৈষ্ঠীয় | অমাবস্যা | ১ আষাঢ় |
| শ্রীগোপাল ভট্টের | তিরোভাব | আষাঢ়ী | শুক্লপঞ্চমী | ৩ শ্রাবণ |
| শ্রীসনাতন গোস্বামীর | তিরোভাব | আষাঢ়ী | পূর্ণিমা | ১৪ শ্রাবণ |
| শ্রীরূপ গোস্বামীর | তিরোভাব | শ্রাবণী | শুক্লদ্বাদশী | ৯ ভাদ্র |
| শ্রীহরিদাস ঠাকুরের | তিরোভাব | ভাদ্রীয় | শুক্লচতুর্দ্দশী | ১০ আশ্বিন |
| শ্রীরঘুনাথ ভট্টের | তিরোভাব | আশ্বিনী | শুক্লদ্বাদশী | ৬ কার্ত্তিক |
| শ্রীকৃষ্ণদাস কবিরাজের | তিরোভাব | ঐ | ঐ | ঐ |
| শ্রীরঘুনাথ দাসের | তিরোভাব | ঐ | ঐ | ঐ |
| শ্রীনরোত্তম ঠাকুরের | তিরোভাব | কার্ত্তিকী | কৃষ্ণপঞ্চমী | ১৩অগ্রহায়ণ |
| শ্রীজীব গোস্বামীর | আবির্ভাব | পৌষী | শুক্লতৃতীয়া | ১৭ পৌষ |
| শ্রীজগদীশ পণ্ডিতের | তিরোভাব | পৌষী | শুক্লদ্বাদশী | ৬ মাঘ |
| শ্রীদেবানন্দ পাঠের | মহোৎসব | পৌষী | কৃষ্ণএকাদশী | ২১ মাঘ |
| শ্রীঅদ্বৈত প্রভুর | আবির্ভাব | মাঘী | শুক্লপঞ্চমী | ২৯ মাঘ |
| শ্রীনিত্যানন্দ প্রভুর | আবির্ভাব | মাঘী | শুক্লত্রয়োদশী | ৭ ফাল্গুন |
| শ্রীশ্রীমহাপ্রভুর | আবির্ভাব | ফাল্গুনী | পূর্ণিমা | ৮ চৈত্র |

### মুসলমানদিগের পর্ব্বদিন।

| | | | | |
|---|---|---|---|---|
| ফতেদোয়াজদা | ১৮ বৈশাখ | ৩০ এপ্রেল | ১২ রবিয়লআউয়ল | বৃহস্পতিবার |
| আখেরিচাহার | ২৮ জ্যৈষ্ঠ | ১০ জুন | ২৪ রবিয়সসানি | বুধবার |
| শবেরাৎ | ১১ আশ্বিন | ২৬ সেপ্টেম্বর | ১৪ শাবান | শনিবার |
| ইদলফিতর | ২৭ কার্ত্তিক | ১২ নবেম্বর | ২ শওয়াল | বৃহস্পতিবার |
| ইদুজ্জোহা | ৬ পৌষ | ২০ ডিসেম্বর | ১০ জেলকদ | রবিবার |
| মহরম | ২৮ মাঘ | ৯ ফেব্রুয়ারি | ২ মহরম | মঙ্গলবার |

| পর্ব্ব। | বাং তারিখ | ইং তারিখ | বার | ছুটি |
|---|---|---|---|---|
| অক্ষয় তৃতীয়া | ৭ বৈশাখ | ১৯ এপ্রেল | রবিবার | ... |
| ফুলদোল | ১৯ বৈশাখ | ১ মে | শুক্রবার | ... |
| চন্দ্র গ্রহণ | ১৯ বৈশাখ | ১ মে | শুক্রবার | .. |
| দশহরা | ১২ জ্যৈষ্ঠ | ২৫ মে | সোমবার | ১ দিন |
| স্নানযাত্রা | ১৮ জ্যৈষ্ঠ | ৩১ মে | রবিবার | ... |
| রথযাত্রা | ৩২ আষাঢ় | ১৫ জুলাই | বুধবার | .. |
| পুনর্যাত্রা | ৮ শ্রাবণ | ২৩ জুলাই | বৃহস্পতিবার | ... |
| ঝুলনযাত্রা | ৮ ভাদ্র | ২৩ আগষ্ট | রবিবার | .. |
| রাখীপূর্ণিমা | ১২ ভাদ্র | ২৭ আগষ্ট | বৃহস্পতিবার | .. |
| জন্মাষ্টমী | ১৯ ভাদ্র | ৩ সেপ্টেম্বর | বৃহস্পতিবার | ১ দিন |
| রাধাষ্টমী | ৪ আশ্বিন | ১৯ সেপ্টেম্বর | শনিবার | ... |
| জীতাষ্টমী | ১৭ আশ্বিন | ২ অক্টোবর | শুক্রবার | ... |
| মহালয়া | ২৫ আশ্বিন | ১০ অক্টোবর | শনিবার | ১ দিন |
| সূর্য্যগ্রহণ | ২৫ আশ্বিন | ১০ অক্টোবর | শনিবার | ... |
| দুর্গাপূজা | ১ কার্ত্তিক | ১৭ অক্টোবর | শনিবার | ১২ দিন |
| লক্ষ্মীপূজা | ৮ কার্ত্তিক | ২৪ অক্টোবর | শনিবার | |
| শ্যামাপূজা | ২৩ কার্ত্তিক | ৮ নবেম্বর | রবিবার | ২ দিন |
| ভ্রাতৃদ্বিতীয়া | ২৬ কার্ত্তিক | ১১ নবেম্বর | বুধবার | ... |
| কার্ত্তিকপূজা | ৩০ কার্ত্তিক | ১৫ নবেম্বর | রবিবার | ... |
| জগদ্ধাত্রীপূজা | ৩ অগ্রহায়ণ | ১৮ নবেম্বর | বুধবার | ২ দিন |
| রাসযাত্রা | ৮ অগ্রহায়ণ | ২৩ নবেম্বর | সোমবার | ... |
| ব্রাহ্মমহোৎসব | ১১ মাঘ | ২৩ জানুয়ারি | শনিবার | ... |
| সরস্বতীপূজা | ২৯ মাঘ | ১০ ফেব্রুয়ারি | বুধবার | ২ দিন |
| শিবরাত্রি | ২৩ ফাল্গুন | ৬ মার্চ | শনিবার | . |
| দোলযাত্রা | ৮ চৈত্র | ২১ মার্চ | রবিবার | ১ দিন |
| বারুণী | ২১ চৈত্র | ৩ এপ্রেল | শনিবার | ... |
| সূর্য্য গ্রহণ | ২৪ চৈত্র | ৬ এপ্রেল | মঙ্গলবার | .. |
| বাসন্তীপূজা | ৩০ চৈত্র | ১২ এপ্রেল | সোমবার | ... |
| চড়কপূজা | ৩০ চৈত্র | ১২ এপ্রেল | সোমবার | ১ দিন |

ইংরাজদিগের পর্ব্বদিন।

| | | | | |
|---|---|---|---|---|
| কুইন্স বার্থ ডে | ১১ জ্যৈষ্ঠ | ২৪ মে | রবিবার | ১ দিন |
| খ্রীষ্টমাস ডে | ১১ পৌষ | ২৫ ডিসেম্বর | শুক্রবার | ৩ দিন |
| নিউ ইয়ার্স ডে | ১৮ পৌষ | ১ জানুয়ারি | শুক্রবার | ১ দিন |
| গুড্‌ফ্রাই ডে | ১৩ চৈত্র | ২৬ মার্চ | শুক্রবার | ২ দিন |





মঙ্গল রাজা তস্য মন্ত্রী শুক্র।





১৮ জ্যৈষ্ঠ ইংরাজী ৩১ মে রবিবার।



৩২ আষাঢ় ইংরাজী ১৫ জুলাই বুধবার।



৮ ভাদ্র ইংরাজী ২৩ আগষ্ট রবিবার ঝুলনারম্ভ।



১৯ ভাদ্র ইংরাজী ৩ সেপ্টেম্বর বৃহস্পতিবার।



৮ কার্ত্তিক ইংরাজী ২৪ অক্টোবর শনিবার।



৩ অগ্রহায়ণ ইংরাজী ১৮ নবেম্বর বুধবার।



৮ অগ্রহায়ণ ইংরাজী ২৩ নবেম্বর সোমবার।

## শ্রীশ্রীসরস্বতীপূজা।



২৬ মাঘ ইংরাজী ১০ ফেব্রুয়ারি বুধবার।



২৩ ফাল্গুন ইংরাজী ৬ মার্চ শনিবার।




৮ চৈত্র ইংরাজী ২১ মার্চ রবিবার ।



৩০ চৈত্র ইংরাজী ১২ এপ্রেল সোমবার।

# শ্রীশ্রীকৃষ্ণ জন্মাষ্টমী ব্রত।

জয়২ গৌরচন্দ্র শ্রীশচীনন্দন। এ তিন ভুবন বন্দে যাঁহার চরণ।। জয়২ গুরুদেব প্রভু নিত্যানন্দ। যাঁহার করুণা হইতে জগত আনন্দ।। অদ্বৈত আচার্য্য জয় করুণা সাগর। কৃপা দৃষ্টে চাহ মোরে মো অতি পামর।। জয়২ গদাধর জয় শ্রীনিবাস। কৃপা করি পূর্ণ কর মোর অভিলাষ।। গৌর ভক্তগণ জয় পতিত পাবন। মোর সম পতিত নাহি এতিন ভুবন।। সভে মেলি মোর চিত্তে করাহ স্ফুরণ। ভাষারূপে কৃষ্ণ জন্ম করিতে বর্ণন।। কৃষ্ণ জন্ম মহোৎসব শুন শ্রোতাগণ। যেরূপে প্রকট হৈলা যশোদানন্দন।। ভবিষ্য পুরাণাভাষে যেই উক্ত হয়। শ্রীমদ্ভাগবতাদিতে যেমত কহয়।। এ সভের অভিপ্রায় করিয়া শ্রবণ। ভাষারূপে বুঝাইয়ে আপনার মন।।

বশিষ্ঠ মুনিরে জিজ্ঞাসেন দিলিপরাজন। অবধান কর গুরু মোর নিবেদন।। ভাদ্র মাসে কৃষ্টপক্ষে অস্টমী নিশিতে। কৃষ্ণ জন্ম যাত্রা ইচ্ছা হইল শুনিতে।। যদি মোরে ভৃত্য জ্ঞান থাকে তব মনে। সেই কথা কহ মোরে করিব শ্রবণে। শঙ্খচক্র গদাপদ্মধারী নারায়ণ। দেবকী উদরে জন্ম হৈল কি কারণ।। বশিষ্ঠ বলেন শুন দি লিপরাজন। যে নিমিত্তে জন্মিলেন দেবজনার্দ্দন।। কংসাদির তাড়নেতে পৃথিবী বসুমতী। ব্যাকুল হইয়া গেলা যথা পশুপতি।। কান্দিতে২ দেবী শিবের চরণে। আপন অবস্থা সর্ব্ব করে নিবেদনে।। কংসাসুর তাড়নেতে রহিতে না পারি। পাতালে প্রবিষ্ট হব রহিবারে নারি।। তব বরে কংস হৈল অনিকারে মত্ত। দেব দ্বিজ হিংসে নাহি মানে পরতত্ত্ব।। শুনিয়া কোপিত হৈল দেব ত্রিলোচন। ওষ্ঠাধর কাঁপে অতিশয় ক্রোধমন।। অমাত্য সমর্থ সঙ্গে করিল গমন। পার্ব্বতী সহিতে করি বৃষ আরোহণ।। পৃথিবী সংহতি গেলা যথা পদ্মযোনি। দেববৃন্দ সহ বসি আছেন আপনি।। বিরুপাক্ষে দেখি ব্যস্ত হইলা বিধাতা। কি নিমিত্তে আগমন হইল সর্ব্বথা।। শিব বলে এই দেখ দেবী বসুমতী। কংসের তাড়নে ক্লেশ পাইতেছে অতি।। যাঁহার প্রসাদে মোরা পুজিত সংসারে। এসর্ব্ব সম্বাদ চল জানাই তাঁহারে।। কি আজ্ঞা করেন তিনি তাহাত শুনিব। তৎপরেতে ভদ্রাভদ্র যে হয় করিব।। এত বিচারিয়া সর্ব্ব দেবতা সংহতি। ক্ষীরোদ তীরেতে গেলা ব্রহ্মা পশুপতি।। হংসপৃষ্ঠে চলে দেব চতুরানন। বৃষ বাহনেতে চলে দেব পঞ্চানন।। ঐরাবতে ইন্দ্র চলে যার যে বাহন। ক্ষীরাব্ধির তীরে সভে হৈল উপসন্ন।। পরম পুরুষ যেঁহো দুষ্টের সংহার। সমাধিয়া স্তব করে চরণে তাঁহার।। নমোনমঃ পরমাত্মা তুমি মহাশয়। নমোনমঃ লক্ষ্মীকান্ত গভীর আশয়।। তোমার সেবক মোরা সভে তোমার জন। দুষ্ট ভয় হৈতে মোদের করহ তারণ।। যুগে২ ধর্ম্ম স্থাপ দুষ্টেরে সংহারি। অতেব তোমার নাম কহি যে মুরারি।। দুষ্ট কংস ভয় হইতে কর পরিত্রাণ। পুরাণেতে আছে তব কংসঐরি নাম।। এই মত বহুবিধ করিল স্তবন। দৈববাণী হৈল সভে শুন দেবগণ।। এই আমি চক্র গদা হস্তেতে করিয়া। কংসে মারিবারে যাই গরুড়া-

রোদিয়া ।। তবে সর্ব্ব দেবগণ করে নিবেদন। এরূপে বধিতে তারে নারিবে কখন ।। পূর্ব্বে কংসাসুর যবে শিব আরাধিল। তাহার তপেতে শিব সন্তুষ্ট হইল। বর মাগ বলি শিব তারে হৈল যবে। কংস বলে অমর বর দেহ দেব দেবে ।। শিব বলে ওরে কংস শুনহ বচনে। তোরে মারিবেক হেন নাহি ত্রিভুবনে ।। যম কাল তোরে দেখি ভয়ে পলাইবে। কেবল ভাগিনা হস্তে সাবধান হবে ।। তাহা বহি সংহারিতে কেহ নাহি আর। তোমারে কহিল মাত্র এই কথা সার ।। শুনিয়া কংসের মনে আনন্দ হইল। দণ্ডবৎ করি তবে শিবেরে কহিল ।। এক ভগ্নী আছে মাত্র দেবকী তাহার। যত পুত্র হইবেক ভাগিনা আমার ।। জন্মিলেই শীলাপরি আছাড়ি মারিব। তবে আর ঐরি নাহি অমর হইব ।। শিব বলে কংস তুমি হও বুদ্ধেশ্বর। প্রকারে আপন বুদ্ধে হইলা অমর ।। এমত সুবুদ্ধি আর নাহিক ভুবনে। এত কহি ত্রিলোচন হৈল অন্তর্দ্ধ্যানে ।। সেই বরে মত্ত হৈয়া কংস দুরাশয়। তৃণবৎ করিয়া কাহারেও না গণয় ।। এই দেখ কান্দিতেছে দেবী বসুন্ধরা। কংসবধ কর প্রভু হৈয়া অতি ত্বরা ।। ভাগিনা হইয়া যদি জন্ম মহাশয়। তবে সে মারিতে পার কংস পাপাশয় ।। পুনর্ব্বার দৈববাণী হৈল আরবার। এই বাক্য শিব তুমি কর অঙ্গিকার ।। এক বৎসরের তরে পার্ব্বতী তোমার। মহামায়া দেহ তুমি সংহতি আমার ।। তবে শিব এবচন অঙ্গিকার হৈল। মহামায়ার লক্ষ্মীকান্ত তবে আজ্ঞা দিল ।। গোকুলে যশোদা গর্ব্ভে জন্ম গিয়া তুমি। মথুরাতে দেবকীর গর্ব্ভে যাই আমি ।। দৈববাণী হইল সকল দেবগণে। নিজ২ স্থানে সভে করহ গমনে ।। আমি জন্ম লইয়া শ্রীমথুরা নগরে। তথা হইতে গোকুলে যাইব নন্দ ঘরে ।। তোমরাও জন্ম গিয়া গোকুল নগরে। গমন করহ সবে হইয়া সত্বরে ।। এত বলি বিদায় দিলেন দেবগণ। সর্ব্ব দেব চলে করি নাম সংকীর্ত্তন ।।

তথাহি শ্রীশ্রীহরি নাম সংকীর্ত্তন ।। নারায়ণ চরেয়াম কৃষ্ণ বিষ্ণো জনার্দ্দন। প্রসীদ কমলাকান্ত বাসুদেব নমোস্তুতে ।। অমল বামন দেবং বৈকুণ্ঠং মধুসূদনং। পুরুষোত্তমং বাসুদেবং হৃষিকেশঞ্চ মাধবং ।। বরাহং পুণ্ডরীকাক্ষং নৃসিংহং দৈত্যসূদনং। দামোদরং পদ্মনাভং কেশবং গরুড়ধ্বজং ।। গোবিন্দ মচ্যুতং কৃষ্ণমনন্তমপরাজিতং। অধোক্ষজং জগদ্বীজং স্বর্গস্থিত্যন্ত কারকং ।। অনাদি নিধনং বিষ্ণুং ত্রিলোকেশং ত্রিবিক্রমং। অগদ্যাকং চতুর্বাহুং শঙ্খচক্রগদাধরং ।। পীতাম্বরধরং-দেবং বনমালা বিভূষিতং। শ্রীবৎসাঙ্কং জগদ্ধোয়ং শ্রীধরং শ্রীপতিং হরিং ।।

গান করি দেবগণ করিলা গমন। এক্ষণে শুনহ কৃষ্ণ জন্ম বিবরণ ।। মথুরাতে দেবক নামেতে রাজা হয়। যাঁর কন্যা দেবকী ভ্রাতুষ্পুত্র কংস কয় ।। আপন কন্যার বিভা সময় হইল। বসুদেবে যত্ন করি নিমন্ত্রণ কৈল ।। আপনার দুহিতা তাহারে সমর্পিল। অনেক যৌতুক দিয়া সম্মান করিল ।। তবে বসুদেব অতি বিজ্ঞ মহাশয়। পত্নীর সহিত চলে আপন আলয় ।। রথে আরোহণ করি করিলা গমন। সঙ্গেতে চলিলা কংস আনন্দিত মন ।। কত দূর যাইতে পথে দৈববাণী হৈল। শুন ওরে কংসাসুর তোমারে কহিল ।। এই দেবকীর যেই অষ্টম গর্ব্ভেতে। যে জন্মিবে সে তোর করিবে প্রাণঘাতে ।। শুনি কংস অতিশয় হৈল ক্রোধ-

মন। দেবকীরে খড়্গো চাহে করিতে ছেদন॥ কংস হাতে ধরি বসুদেব মহাশয়। বিনয় করিয়া কহে ত্রাসিত হৃদয়॥ তোমার ভগ্নীরে কেন করিবে ছেদন। তাহা মোরে কহ দেখি শুনি সে কারণ॥ কংস বলে আকাশ বাণী হইল এখন। দেবকীর অষ্টম গর্ভে জন্মিবে যে জন॥ সে জন আমারে বধ করিবে নিশ্চয়। দৈববাণী শুনি মনে হইল বড় ভয়॥ বসুদেব বলে শুন আমার বচন। স্ত্রীহত্যা করিতে তোমার নাহি প্রয়োজন॥ ইহার গর্ভেতে যত হইবে নন্দন। হবামাত্রে তোমারে করিব সমর্পণ॥ কংস মনে করে তবে বধিয়া কি কায। পুত্র হবামাত্রে আনি দিবেক অব্যাজ॥ তবে কংস রথ বাহুড়িয়া পুনরায়। সযত্ন পূর্ব্বক নিল আপন আলয়॥ বসুদেব দেবকী লইয়া দুইজন। মনের আক্রোশে দোঁহে করিল বন্ধন॥ লৌহ শৃঙ্খলেতে দোঁহা আবরণ কৈল। মহা২ রক্ষকেতে নিযুক্ত করিল॥ তবে বসুদেব ডাকি কংসেরে কহয়। অষ্টম সন্তান হৈতে হয় তোমার ভয়॥ অষ্টম তনয় তোমায় করিব সমর্পণ। কংস বলে অষ্টম পুত্রে মোর প্রয়োজন॥ আর সন্তানেতে মোর কিছু নাহি কায। ইহা জানি দেবঋষি আইলা অব্যাজ॥ কংসাসুরে দেবকীর যতেক কুমারে। কপটে অষ্টম বুঝাইল সভাকারে॥ তবে কংস কহিলেম বসুদেব প্রতি। মোরে দিহ তোমার যত হইবে সন্ততি॥ কারাগারে দেবকীর যেই পুত্র হয়। রক্ষকে লইয়া তাহা কংসে সমর্পয়॥ কংস দুরাশয় তা সভারে নষ্ট করে। দেবকী বসুদেব চিন্তে পরম ঈশ্বরে॥ এই মত ক্রমে ছয় সন্তান হইল। দুষ্ট কংস শীলাপরি সভারে মারিল॥ তৎপরে সপ্তম গর্ভ দেবকীর হইল। সে গর্ভেতে শ্রীঅনন্ত আবির্ভাব কৈল॥ যোগমায়া কৃষ্ণলীলা পুষ্টির কারণে। সে গর্ভ হইতে তাঁরে করি আকর্ষণে॥ রোহিণী জঠরে লইয়া কৈল সমর্পণ। তেকারণে নাম তাঁর হৈল সঙ্কর্ষণ॥ মথুরাতে কংস আদি মনেতে জানিল। কারাগারে দেবকীর গর্ভস্রাব হইল॥ তৎপরে দেবঋষি যাহা কৈতবে কহিল। তাহা আচরিতে কংসের অন্তক হইল॥ নারদোপদেশে শীঘ্র কালপূর্ণ হইল। পরম ঈশ্বর আসি জন্ম লইল॥ দেবকীর গর্ভ হয় শুদ্ধ দুগ্ধসিন্ধু। তাহাতে প্রকট হৈলা কৃষ্ণ পূর্ণইন্দু॥ ভাদ্র মাসে কৃষ্ণপক্ষে অষ্টমী নিশিতে। বুধবার রোহিণী নক্ষত্রের সহিতে॥ শুভযোগ শুভক্ষণ সর্ব্ব সুলক্ষণ। সুসৌগন্ধ্য মৃদু২ বহয়ে পবন॥ সাধুজনের চিত্তবিত্ত হইল প্রকাশন। প্রমাদ গণিল যত বিষ্ণুদ্বেষী জন॥ পূর্ব্বদিগে শশধর করিল উদয়। সেই কালে প্রকটিলা কৃষ্ণ দয়াময়॥ দুন্দুভি বাজায় সর্ব্ব অমরের গণে। পুষ্প বৃষ্টি করে অতি সুপ্রসন্ন মনে॥ বসুদেব দেবকী দেখি অশ্রুধারা বহে। দোঁহে দোঁহাস্থানে অতি মনঃকথা কহে॥ বসুদেব কহে এসামান্য শিশু নহে। শিশুর হৃদয়ে লাবণ্যের শ্রোত বহে॥ চতুর্ভুজ শঙ্খচক্র গদাপদ্ম ধারী। শ্যামল চিক্কণ অঙ্গ বর্ণিতে না পারি॥ হস্তে পদ্ম পদে পদ্ম নাভি পদ্ম নেত্র। সকল আশ্চর্য্য দেখি বড়ই বিচিত্র॥ মস্তকে কিরীট শোভে স্বর্ণাঙ্গদ বালা। অঙ্গে পীতাম্বর শোভে বৈজয়ন্তী মালা॥ কারাগারে থাকি বসুদেব ভাগ্যবান। কোটি গাভি মানসেতে দ্বিজে দিল দান॥ বসুদেব দেবকীরে কহে দুঃখ সুখ। অত্যন্ত বিষাদে কহে দেখি পুত্রমুখ॥ আমাদের সৌভাগ্যে দুর্ভাগ্য করি মানি। কংস দূতে

লয়ে যাবে পোহালে রজনী ॥ এতভাবি দুইজনে করেন ক্রন্দন। তবে পিতা মাতায় প্রভু কহেন বচন ॥ শুন২ ওগো পিতা আমার বচন। মোরে লৈয়া রাখ তুমি নন্দের ভবন ॥ তাঁর পত্নী যশোদা যে কন্যা প্রসবিলা। তারে লইয়া আইস তুমি হৈয়া অতি ত্বরা ॥ বসুদেব মনে ভাবে কি আশ্চর্য্য হয়। সামান্য বালক হৈলে এমত কি কয় ॥ এ বুঝি ঈশ্বর হবে নাহিক সংশয়। এত ভাবি বসুদেব উঠিয়া বৈসয় ॥ দেখে আর শৃঙ্খলের ভার দেহে নাই। কারাগার উজ্জ্বলিত দেখে সর্ব্ব ঠাঁঞি ॥ বালকেরে ক্রোড়ে লইয়া করেন গমন। দেখেন সকল দ্বার হৈয়াছে মোচন ॥ পুত্র লৈয়া গেল যথা যমুনার কূল। দেখেন যমুনা অতি তরঙ্গে আকুল ॥ মন্দ২ বৃষ্টি পড়ে মেঘে অন্ধকার। বনপশু শব্দ করে বিবিধ প্রকার ॥ পুত্র কোলে বসুদেব চিন্তিতে লাগিলা। বিধাতা আমারে আনি এতদুঃখ দিলা ॥ যমুনার এ তরঙ্গ করি দরশনে। অন্তর বিদীর্ণ হয় যাইব কেমনে ॥ এত ভাবি ক্ষণেক তটে স্থির হইলেন। হেনকালে এক অতি চিত্র দেখিলেন ॥ বসুদেব অগ্রে এক শৃগাল দেখিল। যমুনা প্রবেশি যায় সুলভ মানিল ॥ দেখিয়াত বসুদেব অতি হৃষ্ট হইলা। সাহস করিয়া কৃষ্ণার জলেতে নাম্বিলা ॥ মধ্য যমুনাতে মাত্র গমন করিতে। যমুনার মনোবাঞ্ছা সংপূর্ণ করিতে ॥ বসুদেব ক্রোড় হইতে জলে নিপতিত। হইলেন ভগবান আপন ইচ্ছিত ॥ বসুদেব দেখিলেন আমার তনয়। জলেতে পড়িলা মোর দুর্দ্দৈব কি হয় ॥ আপনার কপালেতে করাঘাত করে। হে বিধাতা মোর পুত্র দেহত সত্বরে ॥ পিতার রোদন দেখি প্রভু সর্ব্বেশ্বর। আইলেন জনকের কোলের উপর ॥ পুত্র পাইয়া আনন্দিত হইলা মহাশয়। পার হৈয়া উত্তরিলা নন্দের আলয় ॥ হেথা শ্রীনন্দের ঘরে যশোমতি সতি। এক কন্যা এক পুত্র প্রসবিলা তথি ॥ প্রসব বেদনা শ্রমে আক্রান্ত হইয়া। কিছু নাহি জানে মাত্র আছেন শুইয়া ॥ হেনকালে বসুদেব তথা উপনীত। কন্যামাত্র দেখিল যশোদা সন্নিহিত ॥ পুত্র যে হইল তথা তাহা না দেখিল। কৌতুক কারণে কৃষ্ণ এরহস্য কৈল ॥ বসুদেব নিজ পুত্র তথায় রাখিল। যশোদার কন্যা দেখি নিজ ক্রোড়ে নিল ॥ বসুদেব আত্মজ শ্রীবাসুদেব নাম। যশোদা নন্দনে দেখি সর্ব্বাশ্রয় ধাম ॥ সেই দেহে প্রবেশিলা আনন্দ অন্তরে। সেই দ্বারে কৃষ্ণ নানা অসুর সংহারে ॥ তবে বসুদেব তথা হইতে চলিল। যমুনাতে পুনর্ব্বার পার হইয়া আইল ॥ সেইমত চলি গেলা মথুরা নগর। কারাগারে গিয়া পুন রহিল সত্বর ॥ বসুদেব দেবকীতে বহু কথা হইল। কংস দূত ভয়ে দোঁহে রোল না করিল ॥ পুনর্ব্বার শৃঙ্খলাদ্যে নিযুক্ত হইল। কারাগারে সেই মত দোঁহেতে রহিল ॥ সেইক্ষণে মায়াকন্যা করেন রোদন। তাহার ক্রন্দনে জাগে রক্ষকের গণ ॥ শীঘ্র গিয়া কেহ কংসে সম্বাদ কহিল। মহানন্দে কংসাসুর দেখিতে আইল ॥ দেখেন বালিকা এক পরম রূপসী। দেবকীর ক্রোড়েতে ক্রন্দন করে বসি ॥ দেবকী কংসেরে দেখি সম্ভ্রম পাইলা। আইস ভাই বলি তারে সম্মান করিলা ॥ দেবকী কহেন কংসে শুন গুণনিধি। এই কন্যা ভিক্ষা মোরে দেহত সংপ্রতি ॥ বড় মায়া হয় মোর এ কন্যা উপরে। দন্তে তৃণ করে বলি শুন সহোদরে ॥ কংস মনে ভাবে শুনিয়াছি দৈববাণী। অষ্টম গর্ব্ভে

পুত্র হবে এইমাত্র জানি ।। পুত্র না হইয়া কোথা হইল দুহিতা। বুঝিলাম দেবতারা কহে মিথ্যা কথা ।। যে হৌক সে হৌক আর কি কার্য্য বিচারে। দেবকীর ঠাঞি কন্যা নিল বলাৎকারে ।। দূতেরে কহেন কংস শুনরে সত্বর। শীলাপরি নির্ঘাতে মার হইয়া তৎপর ।। কংস আদি সকলে বসিল সেই স্থানে। যেথানেতে শীলাপরি বধিবে পরাণে ।। যেইমাত্র উচ্চ করি নিক্ষেপ সময়। হাতে হইতে যেমন বিজুরি চমকয় ।। আকাশে উঠিলা দেবী অতি অলক্ষিতে। বলিতে লাগিল মায়া কংসের সাক্ষাতে ।। শুন ওরে মূঢ় কংস পাপিষ্ঠ পামর। আমারে মারিবি তুই এত গর্ব্বধর ।। তোরে বধ করিবে যে অবহেলা ক্রমে। সেজন জন্মিল এই অর্দ্ধরাত্রি সমে ।। এতেক বলিয়া মায়া হইল অন্তর্দ্ধান। কংসাসুর মনে বড় হইল কম্পবান ।। দেবকী বসুদেবে শীঘ্র করিল মোচন। পাত্র মিত্র লইয়া করে যত কুমন্ত্রণ ।। এইত কহিল কৃষ্ণের জন্মলীলা কথা। যাহার শ্রবণে ভক্তি পাইবে সর্ব্বথা ।। বর্ষে২ এই তিথি যে করে পালন। তারে প্রেমভক্তি দাতা শ্রীনন্দনন্দন ।। জন্ম কথা আপনার চিত্তে বুঝাইতে। প্রাকৃতে লিখিল ইহা পরানন্দ হৈতে ।। সপার্ষদে গৌরচন্দ্র পদে করি আশ। সংক্ষেপে কৃষ্ণজন্ম কহে নিত্যানন্দের দাস ।।

ইতি শ্রীশ্রীকৃষ্ণজন্মাষ্টমীব্রত কথা সংপূর্ণং ।।

---

# শ্রীশ্রীরাধাজন্মাষ্টমী ব্রতং।

শৌনকাদি জিজ্ঞাসিলা সুত বিদ্যমানে। যত আরাধনা কথা শুনি তোমা স্থানে ।। সর্ব্বোত্তমোত্তম আরাধন কৃষ্ণের হয়। শুনি আমাদের মনে পরানন্দ ময় ।। ইহার অধিক যদি থাকে আরাধন। তবে তাহা বল মোরা করিব শ্রবণ ।। সুত বলে শুন শুন যত তপোধন। এক ব্রত আছে গুপ্ত হইতে গোপন ।। এক দিন দেবঋষি শ্রীকৃষ্ণ গোচরে। জিজ্ঞাসিলা প্রেমযোগে পরম সাদরে ।। কৃষ্ণ বিষ্ণু অবতার শুনিলাম আমি। মোরে অনুগ্রহ করি সব কৈলে তুমি ।। শ্রীরাধার প্রাদুর্ভাব শুনিতে হয় মনঃ। কৃপা করি কহ যদি করিব শ্রবণ ।। তোমার সেবক আমি জানে সর্ব্বজনে। সে কথা কহিবে মোরে অসঙ্কোচ মনে ।। ইহা শুনিবারে যোগ্য যদি হই আমি। সেই কথা কৃপা করি মোরে কহ তুমি ।। বৃষভানু রাজা পূর্ব্বে কি তপ করিল। যাঁর গৃহে সর্ব্বলক্ষ্মী শ্রীরাধা জন্মিল ।। ধরণীর ভার হেতু সেহ কার্য্য নয়। বৃষভানু তপে পূর্ব্বে হইল সদয় ।। বৃষভানু রাজা পূর্ব্বে কি তপস্যা কৈল। যাঁর গৃহে শ্রীরাধিকা আবির্ভূতা হৈল ।। শ্রীকৃষ্ণ কহেন শুন শুন হে নারদ। সাবধানে শুন তুমি রাধার আবির্ভাব ।। জীবন্মুক্ত হও তুমি মোর প্রেমপাত্র। অতএব তোমাকে কহি যে গোপ্যমাত্র ।। অভক্ত জনেরে ব্যক্ত কভু না করিবে। অন্য ভক্তজনে ইহা কভু না শুনাবে ।। এককালে সূর্য্যদেব স্বইচ্ছা বশেতে। ভ্রমণ করেন তিনি যদিচ্ছা ক্রমেতে ।। স্বর্গেতে কশ্যপগৃহে জন্মিলা ভগবান। তাহার সৌভাগ্য দেখি মহা মতিমান ।। এই ভগবান হয় যার বশীভূতা। হেন জন হয় যদি আমার দুহিতা ।। তবে সে সার্থক হয় আমার জীবন। এত চিন্তি মহাদ্ভুত তপে দিলা মন ।। মন্দার পর্ব্বতে

সর্ব্ব ভোগাদি তেজিয়া। অত্যন্ত দুষ্কর তপ করে হৃষ্ট হৈয়া॥ ঊর্দ্ধপদ অধঃশির নিশ্বাস রোধিয়া। ধ্যান করে ভগবানে অন্তর্মনা হইয়া॥ তার তপে ভাবিত হইয়া দেবগণ। শ্রীকৃষ্ণ নিকটে সবে করিলা গমন॥ ইন্দ্র মনে করে মোর ইন্দ্রত্ব লইবে। ব্রহ্মা মনে ভাবে মোর ব্রহ্মত্ব যাইবে॥ আপন আপন কথা সবে নিবেদিল। সবারে প্রবোধি প্রভু সবারে কহিল॥ সবে ঘর যাহ কিছু ভয় নাহি মনে। তার মনের কথা আমি সব জানি মনে॥ সর্ব্ব দেবে বিদায় দিয়া দেব জনার্দ্দন। আপনি হইয়া খগেশ্বরে আরোহণ॥ যথায় শ্রীভানুদেব আছে তপস্যায়। আনন্দিত হঞা প্রভু গেলেন তথায়॥ ভানুর অগ্রেতে গিয়া দাণ্ডাইয়া রহে। অত্যানন্দ হঞা প্রভু ভানু প্রতি কহে॥ শুনহ হে তপস্বী আমার বচন। আমি আইলাম এই কর দরশন॥ নাহি শুনে ভানু কিছু অন্তর্মনা হয়। বাহ্যেন্দ্রিয় অচৈতন্য তাহারে দেখয়॥ তবে প্রভু তাহার চিত্তেতে প্রবেশিয়া। যেরূপ ধ্যান করে তাহা লইল হরিয়া॥ ধ্যানভঙ্গ হইল সে রূপ না দেখিয়া। চক্ষু মেলি চাহিলেক অতি ব্যস্ত হঞা॥ অন্তরের মূর্ত্তি দেখি বাহ্যে বিদ্যমান। অত্যন্ত আনন্দে করে দণ্ড পরণাম॥ স্তব করে নানা মত যত আইসে মুখে। প্রভু জগন্নিবাস তা শুনে মহাসুখে॥ আত্মার যে আত্মা হও তুমি সর্ব্বেশ্বর তোমার সমান তুমি বহি নাহি পর॥ সুবুদ্ধি কুবুদ্ধি তুমি দায়ক সর্ব্বথা। তব শ্রীচরণে কি কহিতে জানি কথা॥ তোমার নিশ্বাসে চারি বেদ প্রবর্ত্তন। তাতে আমি কি করিব তোমার স্তবন॥ এই মত বহু বিধ করিলেন স্তুতি। শুনিয়া সন্তুষ্ট হৈল কমলার পতি॥ বর মাগ বলিলেন ভাস্করের প্রতি। মনে যে বাঞ্ছহ তাহা মাগ শীঘ্রগতি॥ ভাস্কর বলেন প্রভু তোমার দর্শনে। সর্ব্ব সিদ্ধ হৈল মোর কি আর প্রার্থনে॥ তবে এক বাঞ্ছা করিয়াছি নিজ মনে। তোমা বহি তাহা দিতে নারে অন্য জনে॥ মনেতে সঙ্কোচ করি আমি অভাজন। তবু তব কৃপাতে কহিতে করি মন॥ তুমি যার বশীভূত দিবস শর্ব্বরী। এহেন সন্ততি এক দেহ কৃপা করি॥ তবে মনে ভাবিলেন দেব সুরেশ্বর। আমি যার বশীভূত এ বড় দুষ্কর॥ এক রাধা বিনা তাহা অন্য কেহ নন। রাধারূপ ভাবিতে মন হৈল উচাটন॥ গদ২ কণ্ঠ হৈল সম্বরিতে নারে। অঙ্গ পুলোকিত হৈল ভাবের বিকারে॥ যত্নে তাহা পীতাম্বর কৈল আচ্ছাদন। দুর্ব্বার রাধার প্রেম নহে সম্বরণ॥ মনে ভাবিলেন তবে ব্রজ বৃন্দাবনে। প্রকটিতে হইবেক এইত কারণে॥ এত মনে ভাবি বলে শুনহ ভাস্কর। তব বাঞ্ছা সিদ্ধি হবে কৈল অতঃপর॥ গোকুলে গোপের গৃহে জন্ম গিয়া তুমি। তথা গিয়া প্রকটিত হইব যে আমি॥ তোমার তনয়া রাধা হইবেক তথা। সত্য২ তোমারে কহিনু এই কথা॥ পরকীয়া ভাবে রাধা ভজিবে আমারে। অত্যন্ত গোপন এই কহিনু তোমারে॥ যোগমায়া প্রভাবে সে সব লীলা হবে। আমি আদি করি তাহা কেহ না জানিবে॥ এতবলি অন্তর্দ্ধান হৈলা জনার্দ্দন। এইত সিদ্ধান্তে আছে অনেক কথন॥ বাহুল্য করিতে কার্য্য নাহিক এথানে। রাধা জন্ম কথা কহি এই মোর মনে॥ ভানু নামে গোপ তাঁর পত্নী রত্নাবতী। শ্রীব্রজমণ্ডলে বাস অতি শুদ্ধ মতি॥ এ দোঁহার পুত্র হৈলা বৃষভানু নাম। তার পত্নী কীর্ত্তিদা সে অতি অনুপম॥ তাঁর গর্ভে জন্মি

লেন শ্রীকৃষ্ণবল্লভা। গোবিন্দের আহ্লাদিনী জগৎমনোলোভা॥ ভাদ্র মাসে শুক্লপক্ষে অষ্টমী অর্দ্ধ দিবা॥ শুভক্ষণ শুভযোগ বর্ণিব বা কিবা॥ সাধুজনের চিত্তবিত্ত সুপ্রসন্নময়। সুগন্ধিত মৃদু২ পবন বহয়॥ হেনকালে শ্রীরাধিকা শ্রীকৃষ্ণ মোহিনী। জন্মিলেন রাউলে রূপ জিনি সৌদামিনী॥ যত গোপগৃহিনী আইলা দেখিবারে। দেখিতে কন্যার রূপ নয়ন না ধরে॥ যথারূপ প্রকটিলা শ্রীকৃষ্ণমোহিনী। স্থিরভাব যেন পুঞ্জ২ সৌদামিনী॥

শ্রীকৃষ্ণের শক্তি আহ্লাদিনী। সর্ব্ব লক্ষ্মীগণের অংশিনী॥ রূপ নহে মন্মথের জাল। কৃষ্ণনীন বন্ধ সর্ব্বকাল॥ মৃদু২ কি সে মুখে হাসি। হেরে লাজে পলাইল শশী॥ রসিক ভকতচিত্ত মাঝে। কমনীয় সিংহাসন সাজে॥ তাতে সদা যাহার বিলাস। তিঁহো রাউলেতে পরকাশ॥

অত্যানন্দে দধি খদি হরিদ্রা চন্দন। হরিষেতে পরস্পর দেয় সর্ব্বজন॥ বাদ্যকর আসি নানা বাদ্য যে বাজায়। বীণা বেণুক বিলাস কেহ বংশী বায়॥ বৃষভানু রাজা অতি হর্ষ চিত্ত হইয়া। কন্যামুখ দেখে নানা রত্ন ভেট দিয়া॥ বাদ্যকারী আর যত নট নটনীয়া। সবারে সন্তোষ করে নানা ধন দিয়া॥ যত বৃদ্ধা গোপী আর যত গোপবর। আশিষিয়া কন্যারে সবাই গেলা ঘর॥ তবে কহি যেমতেতে হইবে অর্চ্চন। সাবধানে শুন সবে হইয়া এক মন॥ মাধবী কুসুমকুঞ্জ রচনা করিবে। ঘটে আম্রশাখা আদি মঙ্গল রচিবে॥ রাধাকুণ্ড শ্যামকুণ্ড করিবে রচন। নানা পুষ্পে কুণ্ড যুগ করিবে সাজন॥ মঙ্গলের মঙ্গল শ্রীনারায়ণ নাম। রাধা দামোদর নাম অতি অনুপম॥ শ্রীরাধা গোবিন্দ আর শ্রীরাধারমণ। এ সকল উচ্চারিয়া করিবে পূজন॥ পঞ্চগব্যে পঞ্চামৃত স্থাপন করাইয়া। ধূপ দীপ নৈবেদ্যাদি হর্ষে সমর্পিয়া॥ যথাশক্তি আরাধনা বাসর করিবে। হরিদ্রা তৈলেতে গাবী বৃষভে ভুষিবে॥ উৎসব অন্তরে হয় পারণ বিধান। ভক্ত গোষ্ঠী লইয়া করিবে সমাধান॥ অকিঞ্চন বৈষ্ণব যে তাহারে সেবিবে। যথা যোগ্যতা সবার সম্মান করিবে॥ এইত কহিল শ্রীরাধার জন্ম কথা। যাহার শ্রবণে কৃষ্ণ পাইবে সর্ব্বথা॥ বর্ষে২ এই তিথি পালন যে করে। রাধার সদৃশ প্রেম কৃষ্ণ দেন তারে॥ স্বপার্ষদে গৌরচন্দ্র পদে করি আশ। রাধাষ্টমী ভাষা কহে নিত্যানন্দ দাস॥

ইতি শ্রীশ্রীরাধা জন্মাষ্টমী ব্রত কথা সম্পূর্ণ।

---

## শ্রীশ্রীশিবচতুর্দ্দশী ব্রত।

এক দিবস কৈলাস পর্ব্বতে পার্ব্বতী ভগবান মহাদেবকে জিজ্ঞাসা করিলেন। হে ভগবান্ কোন্ কর্ম্ম দ্বারা অথবা কোন ব্রত বা তপস্যা দ্বারা, ধর্ম্ম অর্থ কাম মোক্ষ চতুর্ব্বর্গ হেতু যে তুমি তোমার সন্তোষ জন্মে। ভগবান্ মহাদেব পার্ব্বতীর এই বাক্য শ্রবণ করিয়া কহিলেন। ফাল্গুনমাসী কৃষ্ণ চতুর্দ্দশী তিথিতে যে ব্যক্তি আমার ব্রত করত উপবাস করে তাহাতে আমার যে রূপ সন্তোষ জন্মে অন্য আর কিছুতেই তাদৃশ সন্তোষ হয় না। ত্রয়োদশী তিথিতে স্নানাদি করিয়া নিরামিষ

ভক্ষণ করতঃ ব্রহ্মচারী তুল্য হইয়া সকৃৎ ভোজন করিবেন। এবং আমার নাম স্মরণ করতঃ রাত্রিকালে কুশে শয়ন করিবেন। পরে রাত্রি শেষে বিল্বপত্রাহরণ সায়ংকালে স্থাবরে লিঙ্গপীঠে অথবা নদী প্রভৃতি গমন করতঃ যত্নপূর্ব্বক বিল্বপত্র দ্বারা পূজা করিবেন ইহাতে আমার যাদৃশ প্রীতি জন্মে প্রহরে প্রহরে মণিমুক্তা প্রবাল স্বর্ণপুষ্প দ্বারা পূজা করিলেও তাদৃশ সন্তোষ জন্মে না, দুগ্ধাদি গন্ধপুষ্প দ্বারা পূজা করিবেন। প্রথম প্রহরে দুগ্ধের দ্বারা, দ্বিতীয় প্রহরে দধি দ্বারা, তৃতীয় প্রহরে ঘৃত দ্বারা, চতুর্থ প্রহরে মধু এই নিয়ম ক্রমে মূলমন্ত্র দ্বারা পূজা করিয়া নৃত্য গীত বাদ্যাদি দ্বারা রাত্রি যাপন করিবেন। পরদিবস কৃত ব্রত আমার ভক্ত ব্রাহ্মণকে ভোজন করাইয়া স্বয়ং পারণ করিবেন। হে দেবি আমার প্রীতিজনক এই ব্রত কহিলাম। এই ব্রত মহাত্ম্যে গাণপত্য লোক প্রাপ্তি হয়, সপ্তদ্বীপা পৃথিবী মধ্যে স্বেচ্ছাচারী হইয়া যথা ইচ্ছা তথায় গমন করিতে পারে। আর এই ব্রত তিথির মাহাত্ম্যের এক ইতিহাস কহি শ্রবণ কর।

বারাণসী নাম্নী সর্ব্বগুণযুক্তা এক পুরী ছিল ঐ পুরীতে এক ব্যাধ বাস করিত. এক দিবস ঐ ব্যাধ বন গমনপূর্ব্বক নানাবিধ পশু হনন করিয়া মাংস ভার বহন করতঃ স্বকীয় গৃহে গমনোদ্যত হইলেন। পরে মাংস ভার বহনে অসমর্থ হওত বনমধ্যে বিশ্রাম হেতু কোন এক বৃক্ষমূলে শয়ন করিয়া, নিদ্রাগত হওয়াতে দিবাবসান হইলে ভয়প্রদা ঘোরতরা রাত্রি উপস্থিত হইল। অনন্তর সেই ব্যাধ নিদ্রাভঙ্গ হইয়া রাত্রিকালের হিংস্রক জন্তুদিগের ভয়ে এক শ্রীফলবৃক্ষে আরোহণপূর্ব্বক লতা দ্বারা স্বীয় মাংস ভার বন্ধন করত শীতার্ত্ত এবং ক্ষুধার্ত্ত হইয়া রহিলেন। দৈবযোগে সেই রাত্রি শিবরাত্রি ব্যাধ ও নিরাহারি এবং তাহার দেহের আঘাতে ভগ্ন বিল্বপত্র এবং হিমবিন্দু মদীয় লিঙ্গপীঠে পতিত হইয়া আমার মহান সন্তোষ জন্মাইয়াছিল। সেই ব্যাধ স্নান করে নাই তথাপি তিথি মাহাত্ম্য প্রযুক্ত তাহার সেই প্রকার অর্চনাতেই মহান পুণ্য লাভ হইয়াছিল। পরে প্রভাত হইলে সেই ব্যাধ নিজালয়ে গমন করিলেন। অনন্তর কিঞ্চিৎ কাল পরে তাহার পরমায়ু শেষ হইলে যম-কিঙ্কর আগত হইয়া তাহাকে পাশ দ্বারা বন্ধন করিবার চেষ্টা করিতেছে সেই সময়ে মদীয় দূতেরা তথায় গমন করিয়া যমকিঙ্করকে নিষেধ করাতে ব্যাধের কারণ মহান্ বিবাদ উপস্থিত হইল. অনন্তর মদীয় দূত কর্ত্তৃক যমকিঙ্কর নিবারিত হইয়া নন্দিকে কহিলেন। হে নন্দী ব্যাধ যাবজ্জীবন কুকর্ম্মরত। নন্দী যমদূতের বাক্য শ্রবণ করিয়া ব্যাধের তৎ দিবসীয় সকল কর্ম্ম কহিলেন। হে যমকিঙ্কর যদ্যপি ব্যাধ যাবজ্জীবন কুকর্ম্মী পাপাত্মা, তথাপি শিবরাত্রি ব্রত তিথি মাহাত্ম্যে তিনি ধর্ম্মরাজ। নন্দির এই প্রকার বাক্য শ্রবণ করিয়া যমকিঙ্কর বিস্ময়ান্বিত হইয়া গমন করিলেন এবং নন্দী ব্যাধকে লইয়া শিবলোকে গমন করিলেন। হে দেবী শিবরাত্রি ব্রত মহাত্ম্য এই প্রকার। হিমশৈলজা ভগবতী ভগবান শঙ্করের এই প্রকার বাক্য শ্রবণ করিয়া চমৎকৃতা হইলেন এবং শিবরাত্রি ব্রত মাহাত্ম্যের সর্ব্বতোভাবে প্রশংসা করিলেন। যেমন ভূতেশ্বর মহাদেব হইতে এই সংসার মধ্যে পূজনীয় আর কেহ নাই এবং অশ্বমেধ যজ্ঞের তুল্য আর যজ্ঞ নাই গঙ্গার সমান তীর্থ নাই তেমনই শিবরাত্রি ব্রত হইতে অন্য ব্রত নাই॥

## শুভদিনের নির্ঘণ্ট।

বিবাহ। বৈশাখ ২।৮।১৬।২০।২১।২৬।২৭।২৯ জ্যৈষ্ঠ ১২।১৭।১৯ শ্রাবণ ৪।৫।৮। ৯।১৫।১৮।২২।২৬।৩০ অগ্রহায়ণ ৫।৮।৯।১০।২৪।২৬ মাঘ ১।১১।১৩।১৪।১৫ ফাল্গুন ২। ৪।৮।৯।১০।১৮।২৭।

দ্বিরাগমন। বৈশাখ ৮।১০।১১।১৭ অগ্রহায়ণ ১।৪ ফাল্গুন ৫।৬।৭।২৭।

গর্ভাধান। বৈশাখ ১৪।১৬।২১ জ্যৈষ্ঠ ৪।১৫।২০।২২।২৯ আষাঢ় ১।৬।১০।১৭ শ্রাবণ ৪।৮।১৫।২২।২৫।২৯ ভাদ্র ১।৩।১০।১৭।২২।২৯ আশ্বিন ৫।৭।১৯।২৬।২৮ কার্ত্তিক ৪।১১।১৩।২৫ অগ্রহায়ণ ৯।২১।২৮ পৌষ ১।১০।২০।২৭ মাঘ ৭।১৪।১৬।২৬ ফাল্গুন ৫। ১০।১৪ চৈত্র ২৯।

পুংসবন। বৈশাখ ১১।১৬ জ্যৈষ্ঠ ৪।৮।১৩ আষাঢ় ১।৩ শ্রাবণ ৪।১১ ভাদ্র ৮।১০ আশ্বিন ৫।৭ কার্ত্তিক ৪।২৭ অগ্রহায়ণ ৪।২৮ পৌষ ৬।২৭ মাঘ ৭।২৮ ফাল্গুন ৭।২৬ চৈত্র ১।২৯।

পঞ্চামৃত। বৈশাখ ৫।১১।১২।১৯ জ্যৈষ্ঠ ৮।১৫।১৮ আষাঢ় ৬।১২ শ্রাবণ ১। ৪।৯।১২।২৯ ভাদ্র ৫।৮।২৭ আশ্বিন ২ কার্ত্তিক ৯।২৭ অগ্রহায়ণ ৫ পৌষ ৪ মাঘ ২।৩।৯ ফাল্গুন ৭ চৈত্র ৬।৮।

সীমন্তোন্নয়ন। বৈশাখ ৭।১১।১২।১৯ জ্যৈষ্ঠ ৪।৮।১৫।১৮ আষাঢ় ১।৬।১২ শ্রাবণ ১।৪।৯।১১।২৯।৩০ ভাদ্র ৫।৮।২৭ আশ্বিন ২।৫ কার্ত্তিক ২।৭ অগ্রহায়ণ ৪।৫। ২৬।২৮ পৌষ ৪।৬।২৫ মাঘ ২।৯ ফাল্গুন ৭ চৈত্র ১।৬।৮।২৯।

সাধভক্ষণ। বৈশাখ ৭।১১।১৬ জ্যৈষ্ঠ ৪।৮।১৩।১৫ আষাঢ় ৩।১২ শ্রাবণ ৪ ভাদ্র ৩ আশ্বিন ৭।৯ কার্ত্তিক ৪।২৭ অগ্রহায়ণ ২।২৮ পৌষ ১।২৭ মাঘ ২।২৬ ফাল্গুন ৭ চৈত্র ১।৮।

নামকরণ। বৈশাখ ৮।১০।১১।১৭।১৯।২৬ জ্যৈষ্ঠ ১।৫।৭।১২।১৫।২২।২৩।২৮ আষাঢ় ১১।১২।১৯।২৩।২৫ শ্রাবণ ৫।৯।১৪।১৫।১৬।২৩।২৬ ভাদ্র ২।১২।১৬ আশ্বিন ২।২।৮।৯।১৩।১৫।২৩।২৭ কার্ত্তিক ৫।৭।১৩ অগ্রহায়ণ ১।৪।১০।১৯ পৌষ ৪।৭।১০।১৬। ১৮ মাঘ ২।৯।২৬।২৭ ফাল্গুন ৪।৬।১১।১৭।২২।২৭ চৈত্র ১১।১৯।২০।২৫।

নিষ্ক্রামণ। বৈশাখ ৭।৮।১০।১১।১২।১৩।১৭।১৯ জ্যৈষ্ঠ ৪।৫।৭।৮।১২।১৫।১৮ আষাঢ় ৪।১১।১২।১৬ শ্রাবণ ৪।৫।৯।১১।১৪ ভাদ্র ২।৫।৮।৯।১২।২৯ আশ্বিন ১।২।৩।৬। ৮।২৭ কার্ত্তিক ২।৫।৭।৯।২৬।২৭ অগ্রহায়ণ ১।৪।৫।২৮ পৌষ ৪।৭।২৭ মাঘ ১।২।৩।৬।৯ ফাল্গুন ৪।৬।৭।২৭ চৈত্র ১।৪।২৫।২৯।

অন্নপ্রাশন। বৈশাখ ৭।১৭ জ্যৈষ্ঠ ৪।৫।৭।১২।১৫ আষাঢ় ৪।৬।১১ শ্রাবণ ১। ৮।৯ ভাদ্র ২।২৯ আশ্বিন ১।৮।১৯।২৭ কার্ত্তিক ৭।২৬।[illegible] অগ্রহায়ণ ৪।২৮ পৌষ ৪। ৭।২৭ মাঘ ২৬।২৭ ফাল্গুন ৪।৭।২৭ চৈত্র ৬।২৫।

চূড়াকরণ। বৈশাখ ১০।১১।১৭ জ্যৈষ্ঠ ৫।৭।১৫ মাঘ ২।২৭ ফাল্গুন ৪।৬।৭।২৭ চৈত্র ১।

কর্ণবেধ। বৈশাখ ৫।৮।১০।১১।১২।১৭।১৯ জ্যৈষ্ঠ ৫।৭।৮।১২।১৫ মাঘ ১।২।৬।৯ ফাল্গুন ৪।৬।৭।২৭।

বিদ্যারম্ভ। জ্যৈষ্ঠ ৭।১৪ ফাল্গুন ২৭ চৈত্র ৪।৫।

উপনয়ন। জ্যৈষ্ঠ ১৩।১৪ মাঘ ২৮ চৈত্র ৪।

# নূতন পঞ্জিকা।

শুভমস্তু শকাব্দাঃ ১৭৯৬, সন ১২৮১ সাল, ইংরাজী ১৮৭৪-৭৫, সম্বৎ ১৯৩১-৩২, বঙ্গাব্দাঃ ১২৮১, ফসলী ১২৮০-৮১, বিলায়তী ১২৮০-৮১, মগী ১২৩৬-৩৭, হিজরী ১২৯০-৯১।

## অথ হরপার্ব্বতী সংবাদ।

হর প্রতি প্রিয়ভাষে কন হৈমবতী।
বৎসরের ফলাফল কহ পশুপতি॥
কোন গ্রহ হৈল রাজা কেবা মন্ত্রীবর।
প্রকাশ করিয়া কহ, শুনি দিগম্বর॥
ভব কন ভবানীকে কহি বিবরণ।
বৎসরের ফলাফল করহ শ্রবণ॥

অথ পাঞ্জিকা শ্রবণ ক্রমঃ।

শ্রীসূর্য্যায় নমঃ। অচিন্ত্যাব্যক্তরূপায় নির্গুণায় গুণাত্মনে। সমস্ত জগদাধার মূর্ত্তয়ে ব্রহ্মণে নমঃ॥ কৈলাস শিখরে রম্যে গৌরী পৃচ্ছতি শঙ্করং। অধুনা কথ্যতে নাথ নবপঞ্জিফলাফলং। শ্রীশঙ্কর উবাচ। শৃণু দেবি প্রবক্ষ্যামি নবপঞ্জী ফলাফলং যস্য শ্রবণ মাত্রেণ দিব্যজ্ঞানং লভেন্নরঃ।

অথ শ্বেতবরাহ কল্পাব্দাঃ ৪৩২০০০০০০০ তৎকল্পাতীতাব্দাঃ ১৯৫৮৮৮৪৯৭৫ অস্মিন্ কল্পাব্দে কিয়ন্মন্বন্তরকালো গতঃ বর্ত্তমানস্য বৈবস্বত মন্বন্তরস্যাপি সপ্তবিংশতি মহাযুগানি গতানি অষ্টাবিংশতি যুগস্য চ সত্য ত্রেতা দ্বাপর নামান স্ত্রয়োযুগ পাদগতঃ কলিনাম্না যুগপাদঃ সম্প্রতি বর্ত্ততে।

অথ সত্যযুগোৎপত্তিঃ।

বৈশাখ শুক্ল তৃতীয়ায়াং রবিবারে সত্যযুগোৎপত্তিঃ। তত্র অবতার চতুষ্টয়ং মৎস্য কূর্ম্ম বরাহ নৃসিংহাঃ। পুণ্যাং পুণ্যং পাপং নাস্তি কুরুক্ষেত্রং তীর্থং প্রহাংশো ব্রাহ্মণঃ মজ্জাগতাঃ প্রাণা ইচ্ছামৃত্যুঃ একবিংশতিহস্ত পরিমিতা মানবদেহঃ লক্ষবর্ষং পরমায়ুঃ স্বর্ণনির্ম্মিত ভোজনপাত্রং সত্যযুগস্য রাজা বলি বেণ মান্ধাতা পুরুরবা ধুন্ধু নারিকা কার্ত্তবীর্য্য এতে ষট্‌চক্রবর্ত্তীনঃ।

সত্যযুগস্য লক্ষণং। সত্যধর্ম্ম রতাঃ নিত্যাং তীর্থানাঞ্চ সদাশ্রয়ঃ নন্দন্তি দেবতা সর্ব্বাঃ সত্যো সত্য পরানরাঃ। তারকব্রহ্ম নাম। নারায়ণ পরাবেদা নারায়ণ পরাক্ষরাঃ। নারায়ণ পরামুক্তি নারায়ণ পরাগতি॥

অথ ত্রেতাযুগোৎপত্তিঃ।

কার্ত্তিক শুক্লনবম্যাং সোমবারে ত্রেতাযুগোৎপত্তিঃ। তত্রাবতার ত্রয়ং বামন পরশুরাম শ্রীরামচন্দ্র। পুণ্যং ত্রিপাদং পাপমেকপাদং পুষ্করনামকং তীর্থং সাত্বিকো ব্রাহ্মণঃ অস্থিগতাঃ প্রাণাঃ চতুর্দ্দশ হস্ত পরিমিতো মানবদেহঃ দশসহস্র বর্ষং পরমায়ুঃ রৌপ্যপাত্রং ত্রেতাযুগস্য রাজা সূর্য্যবংশোদ্ভব অনুশাক্য সগর অংশুমান অসমঞ্জঃ দিলিপ ভগীরথ অজ দশরথ পরশুরাম শ্রীরামচন্দ্র লব কুশা নৃপচক্রবর্ত্তীনঃ। ত্রেতাযুগস্য লক্ষণং। দানধর্ম্ম রতোনিত্যং তপস্যা তীর্থদর্শনং। অগ্নিহোত্র পরালোকা রাজানো যজ্ঞকারিণঃ। তারকব্রহ্ম নাম। রামনারায়ণানন্ত মুকুন্দ মধুসূদন। কৃষ্ণ কেশব কংসারে হরে বৈকুণ্ঠ বামন॥

অথ দ্বাপরযুগোৎপত্তিঃ।

ভাদ্র কৃষ্ণত্রয়োদশ্যাং গুরুবারে দ্বাপর যুগোৎপত্তিঃ। তত্র অবতারৌ দ্বয়ৌ শ্রীকৃষ্ণ বুদ্ধৌ। পুণ্যমর্দ্ধং পাপমর্দ্ধং নৈমিষারণ্যং তীর্থং। নাস্তিক্যো ব্রাহ্মণঃ। রক্তগতাঃ প্রাণাঃ সপ্তহস্ত পরিমিতো মানবদেহঃ সহস্রাব্দ পরমায়ু তাম্রপাত্রে ভোজনং। দ্বাপরস্য রাজা শাল্ব বিরাট হংসধ্বজ কংসধ্বজ ময়ূরধ্বজ বভ্রুবাহন রুক্মাঙ্গদ জরাসন্ধ দুর্য্যোধন যুধিষ্ঠিরাঃ। দ্বাপর যুগস্য লক্ষণং। ধর্ম্মাধর্ম্ম রতো লোকাঃ প্রলাপী চপল সদাঃ। জ্ঞাননিষ্ঠঃ কপটবাক্ দ্বাপরে রাজ বিত্তরা। তারকব্রহ্ম নাম। হরে মুরারে মধুকৈটভারে গোপাল গোবিন্দ মুকুন্দ শৌরে। যজ্ঞেশ নারায়ণ কৃষ্ণ বিষ্ণো নিরাশ্রয়ং মাং জগদীশ রক্ষ॥

অথ কলিযুগোৎপত্তিঃ।

মাঘীপূর্ণিমায়াং শুক্রবারে কলিযুগোৎপত্তিঃ। তত্রাবতার কল্কী পুণ্য মেকপাদং পাপং ত্রিপাদং গঙ্গাতীর্থং নিরগ্নিব্রাহ্মণঃ অন্নগতা প্রাণাঃ সার্দ্ধত্রিহস্ত পরিমিতো মানব দেহঃ অষ্টাধিক শতবর্ষ পরমায়ুঃ ভোজনপাত্রস্য নির্ণয়ো নাস্তি। আদৌ কলিযুগের রাজা ধর্ম্মপুত্রযুধিষ্ঠিরঃ হরিশ্চন্দ্র মণিশচন্দ্র তেজশেখরঃ বিক্রমাদিত্যঃ বিক্রমসেন লাউসেন বল্লালসেন দেপাল ভূপাল মহীপালঃ এতে রাজ চক্রবর্ত্তিনঃ। কলিযুগস্য লক্ষণং। ধর্ম্ম সঙ্কুচিত স্তপো নিরস্তিতং সত্যঞ্চ দূরেগতং। লোকা ধর্ম্মহতা দ্বিজাশ্চ দুঃখিতা নারীবশ মানবাঃ। তারকব্রহ্ম নাম। হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে। হরেরাম হরেরাম রাম রাম হরে হরে॥

নূতন পঞ্জিকা।

শুভমস্তু শকাব্দাঃ ১৭৯৬ শক নরপতেরতীতাব্দাঃ ১৭৯৬ সম্বৎ ১৯৩১-৩১ সন ১২৮১ সাল শ্বেতবরাহ কল্পাব্দাঃ ৪৩২০০০০০০০ তৎকল্পাতীতাব্দাঃ ১৯৫৫৮৮৪৯৭৫ কলেঃ সন্ধ্যা ৪৩২০০০ কলের্গতাব্দাঃ ৪৯৭৫ কলেঃস্থিতাব্দাঃ ৪২৭০২৫ কলেঃ সন্ধ্যা ৭২০০০ বিষ্ণুস্থিতাব্দাঃ ৫০২৫ গঙ্গাস্থিত্যব্দাঃ ২৫ গ্রামদেবতা গতাব্দাঃ ২৪৭৫ অয়নাংশাদি ২০।৩৭।৩০।

অথ প্রভবাদি বার্হস্পত্য গতবর্ষাদি ১৯।৩।২২।৩০।০ বিধিবংশতি বর্ষ ২০ অস্য শুক্রবর্ষাদি ১৯।৩।২২।৩০।০ অস্য ভোগ্য বর্ষাদি ০।৮।৭।৩০।০ তেন বিধিবিংশতেঃ সৌর গত পৌষস্য ত্রয়োদশ দিনাবধি এতদ্বর্ষীয় সৌর পৌষস্যাষ্টম দিন পর্য্যন্তং রায়নামা বর্ষ তৎফলমাহ। দুর্ভিক্ষং জায়তে ঘোরং সর্ব্বোপদ্রব সংকুলং। অন-

অথ বৈদ্যফলং। কুমার বৈদ্যসংজ্ঞাচ নানা গুণ সমন্বিতং। পর্ণমাত্র রোগনাশং ন তত্র বিষজং ভয়ং।

অথ রৌদ্রফলং। কালনামা মহারৌদ্রং উত্তাপে পীড়নং সদা। নানা রোগ সমাযুক্তং ব্রণাদি কণ্ডু কং ভবেৎ।

অথ অগ্নি ফলং। মহাতেজা মহামগ্নি সর্ব্বদা দাহনং ভবেৎ। মনুষ্যাণাং গবামাঞ্চ নিশ্চিতং পীড়নং ভবেৎ।

অথ আঢ়কধারি ফলং। সর্ব্বদেশে সমং শস্যং বিজুরেচ শুভং ভবেৎ।

অথ দণ্ডধারী ফলং। সহদেব দণ্ডধারী ব্যাধি যুক্ত গবাং ভবেৎ। বহুক্লেশ যুক্তা গাভী স্তত্তুষ্ক মহার্ঘতা।

অথ গুটিকাপাত ফলং। তীরেচ গুটিকাপাত সর্ব্বদাচ সুমঙ্গলং নানা শস্যোন সম্পূর্ণা পৃথিব্যাঞ্চ ন সংশয়ঃ। অস্মিনবর্ষে জলাঢ়কং ৮০ সমুদ্রে ৪০ পর্ব্বতে ২৪ পৃথিব্যাং ১৬ মেঘানুচরা মেঘা ১৮ মেঘানুচরা বায়ব ২০ ॥

অথ বিশ্ব। বর্ষা ৭ শস্য ১৩ তৃণ ১৯ শীত ১১ ঘর্ম্ম ১৭ বায়ু ৯ প্রভাহৃকি ১৫ প্রজা ক্ষয় ৭ রাজবিগ্রহ ১৩ রোগ ৬ আরোগ্য ১২ ধনবৃদ্ধি ১৮ ধনহানি ১০ রৌদ্র ১৬ বজ্র ৮ সুধা ১৪ সর্প ৬ কৃমি ১২ ধর্ম্ম ৫ অধর্ম্ম ১১ কর্প ১৭ মৎস্য ৯ কূর্ম্ম ১৫ শিলাবৃষ্টি ৭ জলশোষ ১৩ পক্ষি ৫ আপ্লব ১১।

অথান্যৎ। মীনরাশি গতে ভানু যদা পঞ্চ শনি র্ভবেৎ। তদাচ মড়কং ঘোরং দুর্ভিক্ষং জায়তে সদা। শকুনি গৃধিনিশ্চৈব ন মাংস ভক্ষয়েৎ সদা।

বর্ষাচক্র গণনা। নক্ষত্র উত্তরাষাঢ়া ধনুরাশি।

| | | |
|---|---|---|
| পর্ব্বতে<br>২৪।২৫।২৬ | স্বর্গে<br>২১।২২।২৩ | গগণে<br>১৫।১৬।১৭ |
| চক্রে<br>২৭।১।২ | ক্রোড়ে<br>১৮।১৯।২০ | শঙ্খে<br>১২।১৩।১৪ |
| সমুদ্রে<br>৩।৪।৫ | ধরণ্যাং<br>৬।৭।৮ | রসাতলে<br>৯।১০।১১ |

বর্ষচক্র ফলং। স্বর্গেচ সুখপ্রাপ্তি। পর্ব্বতেচ ধনধান্যকং। চক্রে দরিদ্রতা দেতি সমুদ্রে প্লাবনং ফলং। ধরণ্যাং পুত্র সম্পত্তি। মর ঞ্চ রসাতলে। শঙ্খেচ মহতী লক্ষ্মী। গগণে মান নাশনং। ক্রোড়েচ সর্ব্বমাপ্নোতি বর্ষচক্রস্য লক্ষণং।

মেষাদি দ্বাদশ রাশির আয় ব্যয় স্থিতি।

| রাশি | আয় | ব্যয় | স্থিতি | রাশি | আয় | ব্যয় | স্থিতি |
|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ১১ | ১ | ১০ | তুলা | ৮ | ২ | ৬ |
| বৃষ | ৬ | ২ | ৪ | বৃশ্চিক | ১১ | ১ | ১০ |
| মিথুন | ২ | ০ | ২ | ধনু | ৫ | ২ | ৩ |
| কর্কট | ৮ | ২ | ৬ | মকর | ১১ | ১ | ১০ |
| সিংহ | ৫ | ২ | ৩ | কুম্ভ | ১১ | ১ | ১০ |
| কন্যা | ২ | ০ | ২ | মীন | ৫ | ২ | ৩ |

## বৈশাখাদি দ্বাদশ মাসের দ্বাদশ রাশির ফল।

বৈশাখ মাসের ফল। মেষের অর্থলাভ ও রাজসম্মান, মেষ বৃষ মিথুনের পটুতা, মিথুন কর্কট সিংহের অর্থলাভ, সিংহ কন্যার অর্থপ্রাপ্তি, কন্যা তুলা বৃশ্চিকের মহা দুঃখ, বৃশ্চিক ধনুর সুখ, ধনু মকরের ভ্রমণ, মকর কুম্ভ মীনের অর্থলাভ ও রাজসম্মান।

জ্যৈষ্ঠ মাসের ফল। মেষ বৃষের সুখ, বৃষ মিথুন কর্কট সিংহের মান, সিংহ কন্যা তুলার বন্ধন, তুলা বৃশ্চিক ধনুর লাভ, ধনু মকর কুম্ভের ঐশ্বর্য্য, কুম্ভ মীনের রাজপূজা, মীনের অপমৃত্যু ও রোগ।

আষাঢ় মাসের ফল। মেষের অপমান, মেষ বৃষের মৃত্যুবৎ বৃষের দুঃখ, বৃষ মিথুন কর্কটের সুখ, কর্কট সিংহ কন্যার ভ্রমণ, কন্যা তুলা বৃশ্চিকের স্ত্রীলাভ, বৃশ্চিক ধনু মকরের বন্ধন, মকর কুম্ভ মীনের সম্মান, মীনের অপমান।

শ্রাবণ মাসের ফল। মেষ বৃষের কিঞ্চিল্লাভ, বৃষ মিথুন কর্কটের নিষ্ফল, কর্কট সিংহের মান, সিংহ কন্যার বিদ্যালাভ, কন্যা তুলা বৃশ্চিকের ধনসঞ্চয়, ধনু মকরের ভিক্ষা লাভ, মকর কুম্ভ মীনের প্রবাস, মীনের কিঞ্চিল্লাভ।

ভাদ্র মাসের ফল। মেষ বৃষের লাভ, বৃষ মিথুন কর্কটের ঐশ্বর্য্য, কর্কট সিংহের রাজপূজা, সিংহের নিষ্ফল, সিংহ কন্যার রোগ, কন্যা তুলা বৃশ্চিকের সুখ, বৃশ্চিক ধনু মকরের মান, মকর কুম্ভ মীনের বন্ধন, মীনের লাভ।

আশ্বিন মাসের ফল। মেষের স্ত্রীলাভ, মেষ বৃষ মিথুনের বন্ধন, মিথুন কর্কট সিংহের সম্মান, সিংহ কন্যার অপমান, কন্যা তুলার মৃত্যুবৎ, তুলা বৃশ্চিকের দুঃখ, বৃশ্চিক ধনুর লাভ, ধনু মকর কুম্ভের ভ্রমণ, কুম্ভ মীনের স্ত্রীলাভ।

কার্ত্তিক মাসের ফল। মেষের শত্রুবৃদ্ধি, মেষ বৃষ মিথুনের সুখ, মিথুন কর্কটের ভোগ, সিংহ কন্যার ত্রাস, কন্যা তুলার ভোগ, তুলা বৃশ্চিকের ত্রাস, ধনু মকর কুম্ভের মান, কুম্ভ মীনের শত্রুবৃদ্ধি।

অগ্রহায়ণ মাসের ফল। মেষ বৃষের মান, বৃষ মিথুন কর্কটের বন্ধন, কর্কট সিংহ কন্যার লাভ, কন্যা তুলা বৃশ্চিকের ঐশ্বর্য্য, বৃশ্চিক ধনুর রাজপূজা, ধনুর অপমৃত্যু, ধনু মকরের রোগ, মকর কুম্ভ মীনের সুখ, মীনের মান।

পৌষ মাসের ফল। মেষ বৃষের ভ্রমণ, বৃষ মিথুন কর্কটের স্ত্রীলাভ, সিংহ কন্যার বন্ধন, কন্যা তুলা বৃশ্চিকের সম্মান, বৃশ্চিক ধনুর অপমান, ধনু মকরের মৃত্যুবৎ মকর কুম্ভের রোগ, কুম্ভ মীনের লাভ।

মাঘ মাসের ফল। মেষের অর্থলাভ, মেষ বৃষ মিথুনের সুখহানি, মিথুন কর্কটের সৌখ্যং, কর্কট সিংহের অর্থনাশ, সিংহ কন্যা তুলা বৃশ্চিকের সৌখ্যং, বৃশ্চিকের সুখ, ধনু মকরের সৌখ্যং, মকর কুম্ভের ত্রাস, কুম্ভ মীনের অর্থলাভ।

ফাল্গুণ মাসের ফল। মেষের রোগ, মেষ বৃষ মিথুনের সুখ, মিথুন কর্কট সিংহের মান, সিংহ কন্যা তুলার বন্ধন, তুলা বৃশ্চিক ধনুর স্ত্রীলাভ, ধনু মকর কুম্ভের ঐশ্বর্য্য, কুম্ভ মীনের রাজপূজা, মীনের অপমৃত্যু।

চৈত্র মাসের ফল। মেষের মৃত্যুবৎ, মেষ বৃষের রোগ, বৃষ মিথুন কর্কটের লাভ, কর্কট সিংহের ভ্রমণ, সিংহ কন্যা তুলা বৃশ্চিকের লাভ, বৃশ্চিক ধনুর বন্ধন, ধনু মকর কুম্ভের সম্মান, কুম্ভ মীনের অপমান।

## দ্বাদশ মাস।

### বাঙ্গালা।

১ বৈশাখ, ২ জ্যৈষ্ঠ, ৩ আষাঢ়, ৪ শ্রাবণ, ৫ ভাদ্র, ৬ আশ্বিন, ৭ কার্ত্তিক, ৮ অগ্রহায়ণ ৯ পৌষ ১০ মাঘ, ১১ ফাল্গুন, ১২ চৈত্র।

### ইংরাজী।

১ জানুয়ারি, ২ ফেব্রুয়ারি, ৩ মার্চ্চ, ৪ এপ্রেল, ৫ মে ৬ জুন, ৭ জুলাই, ৮ আগস্ট ৯ সেপ্টেম্বর ১০ অক্টোবর, ১১ নবেম্বর ১২ ডিসেম্বর।

### মুসলমানী।

১ মহরম, ২ শফর, ৩ রবিয়লআউয়ল, ৪ রবিয়সসানি, ৫ জমাদিয়লআউয়ল, ৬ জমাদিয়সসানি, ৭ রজব, ৮ শাবান, ৯ রমজান, ১০ সওয়াল, ১১ জেলকদ, ১২ জেলহজ্জ।

## সপ্ত বার।

বাঙ্গালা ১ রবি, ২ সোম, ৩ মঙ্গল, ৪ বুধ, ৫ বৃহস্পতি, ৬ শুক্র, ৭ শনি। ইংরাজী সণ্ডে মণ্ডে, টিউসডে, ওয়েন্‌সডে, থর্সডে, ফ্রাইডে, সেটরডে। মুসলমানী এতবার, পীর, মঙ্গল, বুধ, জুমরাত্‌, জুম্মা, শনিচর।

## শুভাশুভ বার।

শুক্রেন্দুবুধজীবানাং বারাঃ সর্ব্বত্র শোভনাঃ।
ভানু ভূসুত মন্দানাং শুভকর্ম্মসু কেষ্বপি॥

অস্যার্থঃ। শুক্র সোম বুধ বৃহস্পতি চারি বার। সর্ব্ব কর্ম্মে জান শুভ এই কহে সার॥ শনি রবি ভূমিসুত এই বার তিন। কোন কোন কর্ম্মে শুভ হন কোন দিন।

### শুক্লা তিথি।

১ প্রতিপদ। ২ দ্বিতীয়া। ৩ তৃতীয়া। ৪ চতুর্থী। ৫ পঞ্চমী। ৬ ষষ্ঠী। ৭ সপ্তমী। ৮ অষ্টমী। ৯ নবমী। ১০ দশমী। ১১ একাদশী। ১২ দ্বাদশী। ১৩ ত্রয়োদশী। ১৪ চতুর্দ্দশী। ১৫ পূর্ণিমা।

### কৃষ্ণা তিথি।

১৬ প্রতিপদ। ১৭ দ্বিতীয়া। ১৮ তৃতীয়া। ১৯ চতুর্থী। ২০ পঞ্চমী। ২১ ষষ্ঠী। ২২ সপ্তমী। ২৩ অষ্টমী। ২৪ নবমী। ২৫ দশমী। ২৬ একাদশী। ২৭ দ্বাদশী। ২৮ ত্রয়োদশী। ২৯ চতুর্দ্দশী। ৩০ অমাবস্যা।

## নক্ষত্র।

১ অশ্বিনী। ২ ভরণী। ৩ কৃত্তিকা। ৪ রোহিণী। ৫ মৃগশিরা। ৬ আর্দ্রা। ৭ পুনর্ব্বসু। ৮ পুষ্যা। ৯ অশ্লেষা। ১০ মঘা। ১১ পূর্ব্বফল্গুনী। ১২ উত্তরফল্গুনী। ১৩ হস্তা। ১৪ চিত্রা। ১৫ স্বাতী। ১৬ বিশাখা। ১৭ অনুরাধা। ১৮ জ্যেষ্ঠা। ১৯ মূলা। ২০ পূর্ব্বাষাঢ়া। ২১ উত্তরাষাঢ়া। ২২ শ্রবণা। ২৩ ধনিষ্ঠা। ২৪ শতভিষা। ২৫ পূর্ব্বভাদ্রপদ। ২৬ উত্তরভাদ্রপদ। ২৭ রেবতী॥

### নক্ষত্রাধিপ কথন।

অশ্বিন্যাধিপতি অশ্বী যমতো ভরণী। কৃত্তিকা অনল ব্রহ্মা রোহিণী বাখানি॥

মৃগশিরাধিপ শশী আর্দ্রা শূলধারী। পুনর্ব্বসু দিতি জীব পুষ্যা অনুসারি॥ অশ্লেষাধিপতি ফণি মঘা পিত্র্য জানি। পূর্ব্বফল্গুনীর অধিপতি হয় যোনি॥ অর্য্যমোত্তরফল্গু হস্তাধিপ দিনকর। ত্বষ্টা নাম হয় খ্যাত চিত্রার ঈশ্বর॥ স্বাতীতে পবন হয় শক্রাগ্নি বিশাখা। অনুরাধা ধিপ মিত্র জ্যোতিষের লেখা॥ জ্যেষ্ঠা অধিপতি শক্র প্রমাণেতে পাই। মূলার নির্ঋতি তোয় অধিপ জানাই॥ পূর্ব্বাষাঢ়া ধিপ বিশ্ব স্ত্রিঞ্চি উত্তরাষাঢ়া। শ্রবণার অধিপতি হরি নহে ছাড়া॥ ধনিষ্ঠার অধিপতি বসু নাম খ্যাত। শতভিষারধিপতি বরুণ নিশ্চিত॥ পূর্ব্বভাদ্রপদাধিপ হয় অজপাদ। ব্রধ্ন নাম খ্যাত হয় উত্তরভাদ্রপদ॥ রেবতীর অধিপতি ব্যক্ত আছে পুষা। নক্ষত্রাধিপতি এই জ্যোতিষের ভাষা॥

করণ।

১ বব। ২ বালব। ৩ কৌলব। ৪ তৈতিল। ৫ গর। ৬ বণিজ। ৭ বিষ্টি। ৮ শকুনি। ৯ চতুষ্পাদ। ১০ কিন্তুঘ্ন। ১১ নাগ।

করণ প্রভেদ।

এগার করণ মধ্যে কিন্তুঘ্নাদি বেদ। জ্যোতিষ প্রমাণে কোন অন্ত নাহি ভেদ॥ কিন্তুঘ্ন শকুনি নাগ চতুষ্পাদ অত্র। নামেরাদ্যবর্ণ শচ কি না এই মাত্র। শুক্লপ্রতিপদাবধি ত্রিশতিথি লয়ে। প্রত্যেক তিথিকে রাখি দ্বিভাগ করিয়ে॥ তার প্রতিভাগে ধর এক এক করণ। ক্রমেতে হইবে তায় ষাইট গণন॥ তার মধ্যে প্রথম কিন্তুঘ্ন বব পরে। বালব কৌলব আর তৈতিল নাগেরে। ক্রমেতে বণিজ বিষ্টি এ সাত করণ। আট বার হয় মাত্র এই সে কারণ॥ শেষেতে শকুনি চতুষ্পাদ নাগ হয়। এইত করণ ভেদ জ্যোতিষেতে কয়॥

বিশেষ করণ কোন হয় প্রয়োজন। তাহা স্থির করিবার এই প্রকরণ॥ তিথিদের অঙ্ক লয়ে দ্বিগুণ করিবে। পরস্পর দুই ভাগে তাহারে রাখিয়ে॥ পূর্ব্বার্দ্ধেতে দুই বাদ পরার্দ্ধেতে একে। সাতেতে হরিলে অঙ্ক শেষ যাহা থাকে॥ সেই সে করণ হয় এই সে প্রমাণ। শেষ কিছু না থাকিলে বিষ্টির বিধান॥ আছয়ে সঙ্কেত মাত্র বিষ্টির সে শূন্য। দোষাকর বলিয়া তাহাকে করে গণ্য॥ কিন্তুঘ্ন হইবে শুক্ল প্রতিপদ আদ্যে। শকুনিত কৃষ্ণ চতুর্দ্দশী শেষ অর্দ্ধে॥ পরে অমার পূর্ব্ব অর্দ্ধে হয় চতুষ্পাদ। শেষার্দ্ধেতে হবে নাগ নাহিক বিবাদ॥ প্রত্যেক তিথিতে হবে দুই দুই করণ। বুঝে দেখ হইবেক ষাইট গণন॥ সূর্য্যোদয় হৈতে পুনঃ সূর্য্যোদয়াবধি। দুই কিম্বা তিন ত্র্যহস্পর্শ হয় যদি॥ চতুর্থ করণ তবে হইবে নিশ্চয়। করণ প্রভেদ এই জ্যোতিষেতে কয়॥

যে করণে যে যে কর্ম্ম করিতে হইবে। একে একে বহি তাহা বুঝিয়া লইবে॥ সম্পত্তি জনক কর্ম্ম গ্রহযজ্ঞ আদি। মঙ্গল জনক কর্ম্ম ববেতে না বাধি॥ দ্বিজ উপকার করা প্রভৃতি সুকর্ম্ম। কদাচ না বাধে এই বালবের মর্ম্ম॥ হরিষ জনক কর্ম্ম কৌলবে করিবে। মিত্রতা বিধান আদি তাহে না বাধিবে॥ যাত্রা আদি শুভ কর্ম্ম তৈতিলেতে বলে। গরে বীজ বপনাদি সুপ্রশস্ত হলে॥ নানা শুভকর্ম্ম ভাল কিন্তুঘ্নে বিধান। বণিজকরণ মাত্র বাণিজ্য প্রধান॥ ঔষধাদি শকুনিতে করিবে মন্ত্রণা। চতুষ্পাদ গোবিষয়ে নাহি করে মানা॥ ব্রাহ্মণ বিষয়ে

কিম্বা রাজ্য বিষয়ক ॥ তর্পণাদি পিতৃ কর্ম্মে না হয় বাধক ॥ সৌভাগ্য জনক কর্ম্ম নাগেতেই মানি। করণ প্রভেদ এই জ্যোতিষে বাখানি ॥

মেষাদি দ্বাদশ রাশি।

১ মেষ। ২ বৃষ। ৩ মিথুন। ৪ কর্কট। ৫ সিংহ। ৬ কন্যা। ৭ তুলা। ৮ বৃশ্চিক ৯ ধনু। ১০ মকর। ১১ কুম্ভ। ১২ মীন ॥

দ্বাদশ মাসে দ্বাদশ রাশি।

বৈশাখে মেষ। জ্যৈষ্ঠে বৃষ। আষাঢ়ে মিথু। শ্রাবণে কর্কট। ভাদ্রে সিংহ আশ্বিনে কন্যা। কার্ত্তিকে তুলা। অগ্রহায়ণে বৃশ্চিক। পৌষে ধনু। মাঘে মকর। ফাল্গুনে কুম্ভ। চৈত্রে মীন ॥

বারবেলা ও কালবেলা।

দিবামান অষ্টভাগে যামার্দ্ধ নিশ্চয়। সে যামার্দ্ধে বারবেলা শাস্ত্রে ইহা কয় ॥ রবিবারে বারবেলা চতুর্থ পঞ্চম। সোমবারে ত্যাজ্য হয় দ্বিতীয় সপ্তম ॥ মঙ্গলের ত্যাজ্য হয় ষষ্ঠ ও দ্বিতীয়। বুধের পঞ্চম ভাগ আর যে তৃতীয় ॥ গুরুবারে সপ্ত অষ্ট ভাগ ত্যাজ্য হয়। শুক্রের তৃতীয় বেদ ত্যাজ্য শাস্ত্রে কয় ॥ আদ্য অন্ত ষষ্ঠ ত্যাজ্য শনিবারে হয়। দিবা বারবেলা এই জ্যোতিষেতে কয় ॥

কালরাত্রি ও কুলিক রাত্রি।

রাত্রিমান অষ্টভাগে যামার্দ্ধ হইবে। রবিবারে বেদ ষষ্ঠ অবশ্য ত্যজিবে ॥ সোমবারে ত্যাজ্য হয় চতুর্থ সপ্তম। মঙ্গলে দ্বিতীয় বুধে সপ্তম পঞ্চম ॥ গুরুবারে পঞ্চ আর অষ্ট ভাগ ত্যাজ্য। শুক্রের তৃতীয় ভাগ কভু নহে গ্রাহ্য ॥ শনিবারে ত্যাজ্য ষষ্ঠ আর আদ্য অন্ত। রাত্রিতে কুলিক কাল এই সে সিদ্ধান্ত ॥

বারবেলা ও কালবেলার ফল।

বারবেলা কিম্বা কালবেলাতে যাত্রা করিলে মৃত্যু হয়, বিবাহে কন্যা বিধবা হয়, উপনয়নে বালকের মৃত্যু হয়, অতএব সকল কর্ম্মেতে তাহাকে ত্যাগ করিবে।

নন্দাদি কথন।

নন্দা জানি প্রতিপদ ষষ্ঠী একাদশী। দ্বিতীয়া সপ্তমী ভদ্রা আর যে দ্বাদশী ॥ জয়া হয় অষ্টমী তৃতীয়া ত্রয়োদশী। রিক্তা বলি চতুর্থী নবমী চতুর্দ্দশী ॥ অমাবস্যা পঞ্চমী দশমী পৌর্ণমাসী। পূর্ণা তিথি বলিয়া কহেন সর্ব্ব ঋষি ॥

যোগ।

১ বিষ্কুম্ভ। ২ প্রীতি। ৩ আয়ুষ্মান। ৪ সৌভাগ্য। ৫ শোভন। ৬ অতিগণ্ড ৭ সুকর্ম্মা। ৮ ধৃতি। ৯ শূল। ১০ গণ্ড। ১১ বৃদ্ধি। ১২ ধ্রুব। ১৩ ব্যাঘাত ১৪ হর্ষণ। ১৫ বজ্র। ১৬ অসৃক। ১৭ ব্যতিপাত। ১৮ বরীয়ান। ১৯ পরিঘ। ২০ শিব ২১ সিদ্ধ। ২২ সাধ্য। ২৩ শুভ। ২৪ শুক্র। ২৫ ব্রহ্ম। ২৬ ইন্দ্র। ২৭ বৈধৃতি।

বিশেষ যোগ কথন।

বিবাহ প্রভৃতি কর্ম্ম যতেক মঙ্গল। অংশে অংশে শুভা শুভ কহিব সকল ॥ পাঁচ দণ্ড বিষ্কুম্ভের ত্যজিবে প্রথম। সাত দণ্ড শূল যোগে ঐ রূপ নিয়ম ॥ ছয় দণ্ড প্রথম ব্যাঘাত আর গণ্ড। বজ্র হর্ষণের ত্যাজ্য হয় নয় দণ্ড ॥ পরিঘ যোগের ত্যাজ্য প্রথম অর্দ্ধেক। ব্যতীপাত বৈধৃতির আছয়ে যতেক ॥

বার তিথি যোগে অমৃত যোগ।

বুধ শনিবারে নন্দা কুজে ভদ্রা হয়। বৃহস্পতিবারে জয়া শুক্রে রিক্তা কয়॥ রবি সোমবারে যদি হয় পূর্ণা তিথি। কহেন অমৃত যোগ শুভদায়ী অতি॥

বার তিথি যোগে নক্ষত্রামৃতযোগ।

রবিবারে হস্তা কিম্বা গুরু পুষ্যাযুক্ত। বুধে অনুরাধা শনি রোহিণীতে ভুক্ত॥ সোমেতে শ্রবণা কুজে রেবতী পাইলে॥ শুক্রেতে অশ্বিনী যদি কদাচিত মিলে॥ এ নক্ষত্রামৃতযোগ জ্যোতিষেতে কয়। বিষ্টি ব্যতীপাত আদি নাশে সমুদয়॥ প্রভাকরোদয়ে যথা তম করে দূর। তেমতি অমৃতযোগে মঙ্গল প্রচুর॥

বার তিথি যোগে সিদ্ধিযোগ।

শুক্রবারে নন্দা আর বুধে ভদ্রা হয়; শনিবারে রিক্তা তিথি কুজে জয়া পায়॥ পূর্ণা তিথি যদি হয় বৃহস্পতিবারে। তাহে সিদ্ধি হয় সিদ্ধিযোগ বলি তারে॥

বার তিথি যোগে পাপযোগ।

নন্দা কলেরবি কুজে ভদ্রা ভৃগু সোমে। বুধে জয়া গুরু রিক্তা যদি পায় ক্রমে॥ পূর্ণা তিথি যদিস্যাৎ পায় শনৈশ্চরে। পাপযোগ শুভকর্ম্ম নিবারণ করে॥

বার তিথি যোগে বিষযোগ।

যেই দিন হইবে নক্ষত্রামৃত যোগ। সিদ্ধিযোগ সেই দিন যদি করে ভোগ॥ বিষতুলা বলি তাহে নিষেধ সকল। ঘৃত মধু সংযোগে যেমত হলাহল॥

মৃত্যুযোগ।

রবি অনুরাধা সোমে উত্তরাষাঢ়া গণি। কুজবারে শতভিষা বুধেতে অশ্বিনী॥ গুরুবারে মৃগশিরা গণিবে নিশ্চয়। ভৃগুবারে অশ্লেষা শনিতে হস্তা হয়॥ এই সব নক্ষত্র পণ্ডিত গণে কয়। এই যোগবারে যাত্রা টকলে মৃত্যু হয়॥

তিথি নক্ষত্র যোগে মৃত্যুযোগ।

প্রতিপদ তিথিতে উত্তরাষাঢ়া যোগ। নবমী দিবসে যদি কৃত্তিকার ভোগ॥ অষ্টমী দিবসে হয় পূর্ব্বভাদ্রপদ। রোহিণীতে একাদশী ঘটিলে আপদ॥ দ্বাদশী দিবসে প্রায় অশ্লেষা নক্ষত্র। ত্রয়োদশী দিনে মঘা নিষেধ সর্ব্বত্র॥ নাক্ষত্রিক মৃত্যুযোগ ইহাকে কহয়। শক্রতুল্য হইলেও জীবন সংশয়।

বার তিথি যোগে দিনদগ্ধা।

রবিতে দ্বাদশী সোমে একাদশী হৈলে। যদি কুজে দশমী তৃতীয়া বুধে মিলে॥ বৃহস্পতিবারে ষষ্ঠী দ্বিতীয়া শুক্রেতে। শনিতে সপ্তমী হৈলে দিনদগ্ধা তাতে॥

মাসদগ্ধা।

মাস দগ্ধা কহি শুন ভাষায় নির্ণয়। চৈত্র পৌষ মাসের দ্বিতীয়া দগ্ধা হয়॥ চতুর্থী জানহ দগ্ধা ফাল্গুন জৈষ্ঠের। ষষ্ঠী দগ্ধা কথিত বৈশাখ শ্রাবণের॥ দগ্ধা কহে ভাদ্রে অগ্রহায়ণের দশমী। আশ্বিনের আষাঢ়ের জানহ অষ্টমী॥ মাঘ আর কার্ত্তিকের দগ্ধা যে দ্বাদশী। ইহাতে করিলে কর্ম্ম বিঘ্ন রাশি রাশি॥ দগ্ধাতে বিবাহ দিলে বিধবা নিশ্চয়। বাণিজ্যে করিলে যাত্রা মূল ধন ক্ষয়॥ কৃষি কর্ম্ম করিলেও শস্য নাশ হয়। সংগ্রামে করিলে যাত্রা জীবন সংশয়॥ বিষম সমেতে হরি করি উপলক্ষ। বিসমেতে হবে শুক্লা সমে কৃষ্ণপক্ষ॥

মহাদগ্ধা।

রবিবারে দ্বাদশীতে মঘা হৈলে যোগ। সোমবারে একাদশী কৃত্তিকার ভোগ॥ মঙ্গলে দশমী আর্দ্রা হইলে মিলন। বুধবার তৃতীয়াতে মূলার ঘটন॥ বৃহস্পতি-বারে ষষ্ঠী ভরণী মিলয়। শুক্রবারে দ্বিতীয়া অশ্বিনী যদি হয়॥ শনিবারে সপ্তমী অশ্লেষা যদি মিলে। মহাদগ্ধা বলি ইহা জ্যোতিষেতে বলে॥

বিষ্টিভদ্রা।

কৃষ্ণপক্ষ তৃতীয়া দশমী শেষ অর্দ্ধ। বিষ্টিভদ্রা নাম তার অত্যন্ত বিরুদ্ধ॥ কৃষ্ণপক্ষে সপ্তমী বা চতুর্দ্দশী তিথি। এ দুয়ের পূর্ব্ব অর্দ্ধ জান সেই রীতি॥ শুক্ল একাদশী আর চতুর্থী তেমন। শেষ অর্দ্ধ ভদ্রা বলি আছে নিরূপণ॥ শুক্লপক্ষে অষ্টমী পূর্ণিমা এই তিথি। এ দুয়ের পূর্ব্ব অর্দ্ধ জানহ তেমতি॥ ভদ্রার বিষয়ে এই আছে উপদেশ। কিন্তু তার মধ্যে ভাল তিন দণ্ড শেষ॥

বিষ্টিভদ্রার ফল।

বিষ ঘটিত কর্ম্ম আর উগ্রকর্ম্ম সর্ব্ব। যুদ্ধাদি বিষ্টিভদ্রার প্রশস্ত এ সর্ব্ব॥ শেষ ভাগ তিন দণ্ড তার পুচ্ছ হয়। তাহাতে করিলে কর্ম্ম সব সিদ্ধি হয়॥

বিষ্টিভদ্রা স্থিতি বিবরণ।

মিথুন বৃশ্চিক মেষ বৃষে স্বর্গলোকে। কর্কট কেশরী মীন কুম্ভে ভূমে থাকে॥ কন্যা তুলা ধনু আর মকর রাশিতে। বিষ্টিভদ্রা স্থিতি হয় পাতাল পুরেতে॥ স্বর্গেতে সকল কার্য্য সিদ্ধি হয় জানি। পাতালেতে ধনাগম বিশেষ সে মানি॥ মর্ত্তালোকে যদি ভদ্রা করেন বসতি। ইহাতে করিলে যাত্রা কার্য্য নাশ অতি॥

দিগাধিপতি নির্ণয়।

রবি শুক্র কুজ রাহু শনি শশধর। বুধ গুরু পূর্ব্বআদি দিগের ঈশ্বর॥ অস্যা নিকৃষ্টার্থঃ। পূর্ব্বদিগের অধিপতি হন ছায়াপতি॥ অগ্নিকোণাধিপ হন শুক্র মহামতি॥ ক্ষমাপুত্র হন দক্ষিণের অধিপতি। নৈঋতের অধিপতি সিংহিকা সন্ততি॥ রবির নন্দন হন পশ্চিমের পতি। বায়ুকোণাধিপ মাত্র জানি উড়ুপতি॥ উত্তরাধিপতি হন শশির সন্ততি। ঈশানের অধিপতি হন বৃহস্পতি॥ যাত্রা মুখে সুপ্রসস্ত হয় দিকপতি। পৃষ্ঠেতে করিলে যাত্রা কৃতান্ত বসতি॥ দিকশূল ইহাকে জানিবে বুদ্ধিমতি। বুঝিয়া করিবে যাত্রা না হবে দুর্গতি॥

দিকশূল।

রবি শুক্র পশ্চিম দিকেতে প্রতিকূল। উত্তরে মঙ্গল বুধে হয় দিকশূল॥ পূর্ব্ব দিকে শনি সোমে যাত্রা না করিবে। বৃহস্পতিবারে মাত্র দক্ষিণে বাধিবে॥ মতান্তরে বুধবারে দক্ষিণে নিষিদ্ধ। ইহার প্রমাণ বচনান্তরে প্রসিদ্ধ॥ কিন্তু সুখা-শয়ে শূল লঙ্ঘিব যেবা যায়। ইন্দ্র তুল্য হইলে সে ভ্রষ্টতাকে পায়॥

ত্র্যহস্পর্শ।

তিন তিথি যদি মিলে এক রাত্রি দিনে। ত্র্যহস্পর্শ করিয়া পণ্ডিতে শাস্ত্রে গণে॥ ত্র্যহস্পর্শে কোন কর্ম্ম না করিও ভাই। স্নান দান পূজাদিতে কিন্তু মানা নাই॥ এ সব কর্ম্মেতে সহস্রেক ফল হয়। শুভের ইতর মাত্র জ্যোতিষেতে কয়॥

## রাহু স্থিতি নিরূপণ।

প্রমাণং যথা। পশ্চাদর্কে বিধোবহ্নৌ সৌম্যাং জ্ঞে বায়বে কুজে। রক্ষোদিশি ভৃগৌযাম্যাং গুরোবংশে শনের্দ্দিনে॥ রাহুস্ত্র্যতি যামার্দ্ধা দশ্বগত্যাচ বামতঃ। প্রতীচ্যাং বহ্নিকোণেতু ততঃ সৌম্যযতো রক্ষপে॥ ততঃ প্রাচ্যামতোবায়ৌ তস্মাদ্যাম্যাং ততঃ শিবে। রবাবেব মন্যবারে যূহ্য মেবং ক্রমেনহি॥ দ্যূতে যুদ্ধে বিবাদেচ যাত্রায়াং সম্মুখ স্থিতং। রাহুং বিবর্জ্জয়েৎ যত্নাদ্যদীচ্ছেৎ কর্ম্মণঃ ফলং॥

অস্যার্থঃ। দিবামান অষ্টভাগে যামার্দ্ধ হইবে। সেই প্রতি যামে রাহু অবশ্য ভ্রমিবে॥ বামাবর্ত্তে অষ্টদিগে অশ্বগতি ক্রমে। রবিবারে আদ্য যামে থাকিবে পশ্চিমে॥ অগ্নিকোণে আদ্য যামে রবে সোমবারে। কুজে বায়ুকোণে বুধবারেতে উত্তরে॥ গুরুবারে আদ্য যামে থাকিবে দক্ষিণে। শুক্রবারে আদ্য যামে নৈঋ‍র্ঁতের কোণে॥ শনিবারে আদ্য যামে ঈশানেতে রয়। রাহু স্থিতি এইরূপ জ্যোতিষেতে কয়॥ দ্বিতীয়াদি যামার্দ্ধেতে যে দিগে থাকিবে। চক্রাঙ্ক দর্শনে তাহা বিদিত হইবে॥

রাহু ভ্রমণ চক্র।




দ্যূতক্রীড়া কিম্বা যুদ্ধে যাত্রা বা বিবাদে। সম্মুখ হইলে রাহু না হয় শুভদে॥ এজন্য সম্মুখ রাহু যত্নেতে ত্যজিবে। শাস্ত্রেতে নিষেধ ইহা অবশ্য জানিবে॥

## যোগিনী স্থিতি নির্ণয়।

প্রতিপন্নবমী পূর্ব্বে রামাকত্রাশ্চ পাবকে। শর ত্রয়োদশী যাম্যে বেদা মাসাশ্চ নৈঋ‍র্তে॥ ষষ্ঠী চতুর্দ্দশী পশ্চাৎ বায়ব্যাং মুনি পূর্ণিমে। দ্বিতীয়া দশমী যক্ষে ঐশান্যাং চাষ্টমী কুহূঃ॥ যোগিনী নবদণ্ডান্তু শেষাবর্জ্জ্যাং প্রযত্নতঃ। দক্ষ সম্মুখ যোগিণ্যাং গমনং নৈব কারয়েৎ॥ বামে শুভকরী দেবী পৃষ্ঠে সর্ব্বার্থ সাধিনী। বধ বন্ধকরীচাগ্রে দক্ষিণে মৃত্যুদায়িনী॥

অস্যার্থঃ। প্রতিপদ নবমীতে পূর্ব্বদিকে রয়। অগ্নিকোণে একাদশী তৃতীয়াতে কয়॥ দক্ষিণ দিগেতে ত্রয়োদশী পঞ্চমীতে। চতুর্থী দ্বাদশী যোগে থাকেন নৈঋর্তে॥ ষষ্ঠী চতুর্দ্দশীতে পশ্চিমে অধিষ্ঠান। সপ্তমী পূর্ণিমা যোগে বায়ুকোণে যান॥ দ্বিতীয়া দশমী হৈলে উত্তরে সদয়। অমাবস্যা অষ্টমীতে ঈশানে উদয়॥ শেষ নবদণ্ড ত্যাগ অবশ্য করিবে। শাস্ত্রেতে প্রমাণ ইহা নিতান্ত জানিবে॥ এই রূপ যোগিনীর স্থিতি বিবরণ। সম্মুখ হইলে তায় নিষেধ গমন॥ পৃষ্ঠে বামে দক্ষিণেতে যোগিনী নির্ণয়। তাহাতে করিলে যাত্রা বাঞ্ছা সিদ্ধি হয়॥

যোগিনী চক্র।




নক্ষত্র শূল কথনং।

প্রাচীং শ্রবণ জ্যেষ্ঠাভ্যাং ভাদ্রাশ্বিনোশ্চ দক্ষিণাং। প্রতীচীং পুষ্য রোহিণ্যোঃ করেণার্য্যমণোত্তরাং। এতান্যষ্টৌভ শূলানি বর্জ্জয়েন্নাপি দৈবতৈঃ। যদি প্রমাদতো গচ্ছেৎ জীবিতং তস্য নশ্যতি॥

অস্যার্থঃ। পূর্ব্বদিকে নিষেধ শ্রবণা জ্যেষ্ঠা বটে। দক্ষিণে অশ্বিনী উত্তরভাদ্রপদ ঘটে॥ পশ্চিমে রোহিণী পুষ্যা জানিবে নিষেধ। উত্তরফল্গুনী হস্তা উত্তরেতে বেধ॥ এ অষ্ট নক্ষত্রশূল ত্যাজ্য দেবতার। লঙ্ঘে যদি করে যাত্রা মৃত্যু হয় তার॥

উষাপ্রদোষ কথনং।

তিথ্যাদিষু বিরুদ্ধেষু চন্দ্রতারাবলং নতং। উষাং গোধূলিযোগম্বা স্বীকৃত্য গমনং চরেৎ॥ প্রাচ্যামুষাং প্রতীচ্যাস্তু গোধূলিং বর্জ্জয়েৎ বুধ॥

অস্যার্থঃ। আবশ্যক কর্ম্ম আছে না করিলে নয়। তিথি বার নক্ষত্র বিরুদ্ধ যদি হয়॥ গোধূলি করিবা যাত্রা অথবা উষায়। খণ্ডিবে সকল দোষ তিথ্যাদির দায়॥ তাহার কিঞ্চিৎ বলি বিশেষ কথন। পূর্ব্বদিকে উষাতে না যাবে কদাচন॥ পশ্চিমে নাহিক যাবে গোধূলি সময়। সংক্ষেপে কহিলাম এই যাত্রার নির্ণয়॥

পরীক্ষা পূর্ব্বক দারা পরিগ্রহণ যাহ।

স্মৃতিঃ। ধর্ম্মার্থ কামমোক্ষাণাং দারাঃ সংপ্রাপ্তিহেতবঃ।
পরীক্ষান্তে প্রযত্নেন পূর্ব্বমেব করগ্রহাৎ॥

অস্যার্থঃ। ধর্ম্ম অর্থ কাম মোক্ষ চতুর্ব্বর্গ সার। এ চতুর্ব্বর্গের হয় দারা মূলাধার॥ তদর্থে পরীক্ষা অন্তে দারা পরিগ্রহ। নচেৎ সে দারা নয় হয় গলগ্রহ॥

বিবাহের যোগ্যাযোগ্য ব্যবস্থা।

নোদ্বহেৎ কপিলাং কন্যাং নাধিকাঙ্গীং নরোগিণীং। নালোমিকাং নাতিলোম্নীং নবাচালাং নপিঙ্গলাং॥ নর্ক্ষবৃক্ষ নদীনাম্নীং নান্ত্য পর্ব্বত নামিকাং নপক্ষ্যহিপ্রেষ্যনাম্নীং নচ ভীষণ নামিকাং॥

অস্যার্থঃ। ধূম্রবর্ণা অধিকাঙ্গী অথবা রোগিণী। অলোমিকা কিম্বা হয় অধিক লোমিনী॥ বাচালা অথবা হয় পিঙ্গল বরণী। নক্ষত্র নামিকা কিম্বা বৃক্ষাখ্য-কামিনী॥ নদী পক্ষি অহি কিম্বা নামে অন্ত্যগিরি। ভীষণ নামিকা কিম্বা দূতী নাম ধারী॥ এসব বিবাহ যোগ্যা কদাচ না হয়। জ্যোতিষ বচন অর্থে এই রূপ কয়॥

অস্য প্রতি প্রসব যাহ মৎস্যসূক্তে যথা। গঙ্গাচ যমুনাচৈব গোমতীচ সরস্বতী॥ নদীনামাং নাম বৃক্ষে মালতী তুলসী অপি। রেবতী চাশ্বিনী-ভেষু রোহিণী শুভদা ভবেৎ॥

অস্যার্থঃ। তার মধ্যে বিবাহ কর্ত্তব্য হবে যেই। জ্যোতিষ প্রমাণ মত লিখি-লাম এই॥ গঙ্গা কি যমুনা বা গোমতী সরস্বতী। বৃক্ষ নামে যদি হয় তুলসী মালতী॥ নক্ষত্র নামেতে হয় রেবতী অশ্বিনী। অথবা রোহিণী হয় অশুভ নাশিনী॥

নেত্রে যস্যাঃ কেকরে পিঙ্গলে বা স্যাদ্দুঃশীলাশাবলোলেক্ষণাচ। কূপো যস্যা গণ্ডয়োঃ সম্মিতায়া নিঃসন্দিগ্ধাং বন্ধকীং তাং বদন্তি॥

অস্যার্থঃ। টারাচক্ষু কিম্বা হয় চঞ্চল লোচনা। দুঃশীলা অথবা হয় পিঙ্গল বরণা॥ হাস্যকালে গণ্ডস্থলে কূপমত যার। বন্ধকী জানিও তারে কহিলাম সার॥

শ্যামাসুকেশী তনুলোমরাজী শুভ্রূঃ সুশীলা সুগতিঃ সুদন্তা। বেদীবিমধ্যা যদি পঙ্কজাক্ষী কুলেন হীনাপি বিবাহনীয়া॥ ধৃষ্টা কুদন্তা যদি পিঙ্গলাক্ষী লোম্না সমাকীর্ণ সমাঙ্গযষ্টিঃ। মধ্যে চ পুষ্টা যদি রাজকন্যা কুলেপি যোগ্যা নবিবাহনীয়া॥

অস্যার্থঃ। শ্যামাঙ্গী সুকেশী তনু লোম রাজীকান্তা। সুভ্রুর সুশীলা কিম্বা সুগতি সুদন্তা॥ মধ্যক্ষীণা যদি হয় পঙ্কজ-নয়নী। কুলে হীন হইলেও ধরেষ্ট দায়িনী॥ কুদন্তা অথবা হয় অধিক ব্যাপিকা। পিঙ্গল লোচনা অঙ্গযষ্টি সলো-মিকা॥ মধ্য পুষ্টা যদি হয় রাজার বালিকা। কুলে শ্রেষ্ঠা হৈলে তবু অরিষ্ট দায়িকা॥

বিবাহের ব্যবস্থা।

অযুগ্মে দুর্ভগা নারী যুগ্মেচ বিধবা ভবেৎ।
তস্মাদ্গর্ভান্বিতে যুগ্মে বিবাহে সা পতিব্রতা॥

অস্যার্থঃ। কন্যার বিবাহ যুগ্ম বর্ষে দেওয়া নয়। যুগ্মেতে বিধবা হয় ধর্ম্মশাস্ত্রে কয়॥ অযুগ্মে দুর্ভাগ্যবতী বিবাহ না হয়। গর্ভমাস ধরে কিন্তু বিচার নির্ণয়॥

গর্ভমাস লয়ে তবে বিচার করিবে। এমতে অশুদ্ধ বর্ষে কন্যা দান দিবে॥ ধন পুত্রবতী সতী হবে সীমন্তিনী। চিরকাল যাবে সুখে হয়ে যশস্বিনী॥ কন্যার বিবাহ কিন্তু জন্ম মাসে উক্ত। সুপ্রসূতি শীঘ্র হয় সুলক্ষণ যুক্ত॥ পুরুষের বিবাহের শুনহ কথন। জন্মমাস জন্ম দিনে নহে কদাচন॥

বিবাহের বার নিয়ম।

গুরুশুক্র বুধেন্দূনাং দিনেষু সুভগা ভবেৎ। সূর্য্যার্কি ভূমিপুত্রানাং দিনেষু কুলটা ভবেৎ। ন বারদোষাঃ প্রভবন্তি রাত্রৌ বিশেষতোর্কা-বনিভূশনীনাং॥

অস্যার্থঃ। শুক্র বুধ সোমবার আর বৃহস্পতি। বিবাহ করিলে নারী হয় পুত্রবতী॥ রবি শনি মঙ্গলে কুলটা দোষ পাই। কিন্তু রাত্রি কর্ম্ম মাত্রে বারদোষ নাই॥ বিশেষত রবি শনি মঙ্গল বাসরে। রাত্রিকৃত বারদোষ কভু নাহি ধরে॥

বিবাহের তিথির নিয়ম।

অমাবস্যাঞ্চ রিক্তায়াং করণে বিষ্টিসংজ্ঞকে। যঃ করোতি বিবাহসংগৎ শীঘ্রং যাতি যমালয়ং॥ শনৈশ্চর দিনেচৈব যদি রিক্তা তিথির্ভবেৎ। তস্যাং বিবাহিতা কন্যা পতি সন্তান বর্দ্ধিনী॥

অস্যার্থঃ। অমাবস্যা বিষ্টিভদ্রা রিক্তা তিথি দিন। বিবাহ করিলে তার পরমায়ু হীন। কিন্তু শনিবারে রিক্তা বিবাহিতা হয়। পতি পুত্রবতী সেই নাহিক সংশয়॥

বিবাহের বিহিত নক্ষত্রাদি।

রেবত্যুত্তর রোহিণী মৃগশিরো মূলানুরাধা মঘা। হস্তা স্বাতিষু তৌলি ষষ্ঠ মিথুনেষুদ্যৎসুপানি গ্রহঃ॥ কুমার্য্যাঃ পাণিগ্রহীয়াৎ ত্রিষুত্তিষুত্তরা-দিষু। স্বাতী মৃগশিরসি রোহিণ্যা স্বেতি পারস্করোক্তং। চিত্রা শ্রবণা ধনিষ্ঠা অশ্বিনী নক্ষত্রং যজুর্ব্বেদি বিষয়ং আপদ্বিষয়া। আদ্যে মঘা চতু-র্ভাগে নৈশ্চ তস্যাদ্য এবচ। রেবত্যাশ্চ চতুর্ভাগে বিবাহঃ প্রাণনাশকঃ॥

অস্যার্থঃ। রোহিণী উত্তরাত্রয় মূলা বা রেবতী। মৃগশিরা মঘা হস্তা অনুরাধা স্বাতী॥ সুপ্রশস্ত বিবাহে যে এই মাত্র হয়। অতঃপর কহি যাহা পারস্কর কয়॥ ধনিষ্ঠা শ্রবণা চিত্রা অশ্বিনী নক্ষত্র। বিবাহে মধ্যম শুভ যজুর্ব্বেদি মাত্র॥ আপদ বিষয়ে গ্রাহ্য না হয় নিষিদ্ধ। জ্যোতিষের মতে এই প্রমাণ প্রসিদ্ধ॥ ইহার মধ্যেতে আছে বিশেষ কথন। মঘা মূলার আদ্যপাদ করিবে বর্জ্জন॥ রেবতীর চতুর্থাংশ ত্যজিবেক পুনঃ। ইহাতে বিবাহে প্রাণ নাশ হয় শুন॥

যোগ বিশেষে দোষ বিশেষ কথন।

যথা রত্নমালায়াং। কুলোচ্ছেদোব্যতীপাতে পরিঘে স্বামি ঘাতিনী। বৈধৃতৌ বিধবা নারী বিষদাহোতিগণ্ডকে॥ ব্যাঘাতে ব্যাধি সংঘাতঃ শোকার্ত্তা হর্ষণে তথা। শূলেচ ব্রণ শূলংস্যাৎ গণ্ডে রোগ ভয়ং তথা॥ বিষ্কুম্ভে প্যাহিদংশঃ স্যাৎ বজ্রকে মরণং ভবেৎ। এতে বৈ দারুণাঃ সর্ব্বে দশযোগাঃ প্রকীর্ত্তিতাঃ॥

অস্যার্থঃ। কুলচ্ছেদ ব্যতীপাতে পরিঘে স্বামি ঘাতিনী। বিষদাহ অতিগণ্ডে বিধবা বৈধৃতি॥ ব্যাঘাতেতে ব্যাধি হয় শোকার্ত্তা হর্ষণে। গণ্ডে রোগ ভয় শূলে

শূল কিম্বা ব্রণে ॥ রিক্তন্তে বা বজ্রযোগে হইবে মরণ। এভিন্ন সকল ভাল জ্যোতিষে লিখন ॥

বিবাহের মাস ফল।

আষাঢ়ে ধনধান্য ভোগ রহিতা নষ্ট প্রজা শ্রাবণে। বেশ্যা ভাদ্রপদে ইষে মরণং রোগান্বিতা কার্ত্তিকে। পৌষে প্রেতবতী বিয়োগ বহুলা চৈত্রে মদোন্মাদিনী। অন্যেষেব বিবাহিতা পতিব্রতা নারী সমৃদ্ধা ভবেৎ॥ হরৌ প্রসুপ্তে নচ দক্ষিণায়নে তিথৌচ রিক্তে শশিনি ক্ষয়ং গতে। রাজগ্রস্তে তথা যুদ্ধে পিতৃণাং প্রাণ সংশয়ে। অতি প্রৌঢ়াচ যা কন্যা নানুকূলং প্রতীক্ষতে। অতি প্রৌঢ়াচ যা কন্যা কুলধর্ম্ম বিরোধিনী। অবিশুদ্ধাপি সা দেয়া চন্দ্র লগ্ন বলে নতু। অয়নস্যোত্তরস্যাদৌ মকরং যাতি ভাস্করঃ। রাশিং কর্কটকং প্রাপ্য কুরুতে দক্ষিণায়নং ॥

অস্যার্থঃ। আষাঢ়েতে ধন ধান্য ভোগ যে রহিত। নষ্ট প্রজা শ্রাবণ ভাদ্রে বেশ্যা সুনিশ্চিত॥ আশ্বিনে মরণ রোগী কার্ত্তিকেতে হয়। পৌষে প্রেতবতী বিভা কভু দেয়া নয়॥ মধুতে মদন উন্মাদিনী হয় কন্যা। অধন হরিবে নারী পতিব্রতা অন্যে॥ হরি শয়নেতে নহে বিবাহ সুযুক্তি। দক্ষিণায়নেতে বিভা সেহ নহে উক্তি॥ রিক্তা তিথি ক্ষয় মাসে বিবাহ না হয়। তাহার মধ্যেতে কিছু বিশেষ ইহা কয়॥ রাজগ্রস্তে কিম্বা যুদ্ধে পিতার নিধনে। অতি প্রৌঢ়া কন্যা হৈলে কদাচ না মানে॥ অতি প্রৌঢ়া কন্যা হয় ধর্ম্ম বিরোধিনী। শুভ চন্দ্রে শুভ লগ্নে দোষ নাহি মানি॥ মকর সংক্রান্তি হৈতে উত্তরায়ণ হয়। কর্কট সংক্রান্তি হৈতে যাম্যায়ন কয়॥

বর্ণ কথন।

মীন কর্কট বৃশ্চিক বিপ্রাঃ সিংহ তুলা ধনু ক্ষত্রিয় উক্তাঃ। কুম্ভ নরদ্বয় মেষ বৃষঃ স্যুর্মকর বৃষ স্ত্রী কথিতাবরজাতিঃ॥ বর্ণশ্রেষ্ঠাচ যা নারী বর্ণহীনশ্চ যঃ পুমান্। তয়োর্ব্বিবাহে মৃত্যুঃস্যাৎ ষণ্মাসে নাত্র সংশয়ঃ॥ প্রাংশুষ্টভমভং যস্য তস্য নামর্ক্ষতো ভবেৎ। দ্বয়োর্জ্জন্মোভয়োর্বেধোনকর্ত্তব্যঃ কদাচন॥

অস্যার্থঃ। কর্কট বৃশ্চিক মীনে বিপ্রবর্ণ হয়। সিংহ তুলা ধনু তিনে ক্ষত্রিয় নির্ণয়॥ মেষ কুম্ভ মিথুনেতে বৈশ্যবর্ণ জানি। বৃষ কন্যা মকরেতে শূদ্রবর্ণ মানি॥ পুরুষের শ্রেষ্ঠবর্ণ উত্তম গণন। বর্ণশ্রেষ্ঠা কন্যা হৈলে হয় অমিলন॥ বিপ্রবর্ণ পুরুষের সকল সমান। ক্ষত্রিয় পুরুষ বিপ্র ভিন্নত বিধান॥ বৈশ্যবর্ণ পুরুষের এই রূপ ধারা। ত্যজিয়া ক্ষত্রিয় বিপ্র করিবেন দারা॥ ইহাতে যদ্যপি কন্যা বর্ণশ্রেষ্ঠা হয়। হীনবর্ণ পুরুষের উদ্বাহ যোগ্য নয়॥ বিবাহ করিলে হয় সবারি মরণ। সপ্রমাণ আছে ইথে গর্গের বচন॥

গণ কথন।

হস্তাস্বাতি মৃগাশ্বিনী হরি গুরু পৌষ্ণানুরাধাদিতি শ্চার্দ্রারোহিণি চোত্তরাণি ভরণী পূর্ব্বাণি ভানি ত্রয়ং। জ্যেষ্ঠাশ্লেষ বিশাখ মূল বরুণা বহ্ন্যগ্নি চিত্রামঘাঃ কথ্যন্তে মুনিভি র্যথাক্রমমমী দেবা নরা রাক্ষসাঃ॥

অস্যার্থঃ। মৃগশিরা হস্তা স্বাতী, শ্রবণা পুষ্যা রেবতী, অনুরাধাশ্বিনী পুনর্ব্বসু।

হইবেক দেবগণ, শাস্ত্রে এই নিরূপণ, ইহাতে জন্মিবে যেই শিশু ॥ ত্রিউত্তরা ত্রিপূর্ব্বাদি, রোহিণী ভরণী যদি, কিম্বা আর্দ্রা নক্ষত্রেতে হয়। ইহাতে হইলে জনন, জ্যোতিষের নিরূপণ, নরগণ হইবে নিশ্চয় ॥ জ্যেষ্ঠা মূলা অশ্লেষা, কৃত্তিকা কি শতভিষা, চিত্রা মঘা ধনিষ্ঠা বিশাখা। আছে ইথে নিরূপণ, হইবে রাক্ষসগণ, শুন এই জ্যোতিষের লেখা ॥

গণ মিলন।

স্বকুলে চোত্তমাপ্রীতি র্মধ্যমা দেবমানুষে।
দেবাসুরে কনিষ্ঠাচ মৃত্যুর্মানুষ রাক্ষসে ॥

অস্যার্থঃ। স্বকুলে মিলিলে হয় মিলন উত্তম। দেবতামানুষে হয় মিলন মধ্যম ॥ দেবারি দেবতা হৈলে কনিষ্ঠ মিলন। মানুষ রাক্ষসে হৈলে মৃত্যুর লক্ষণ ॥

রাক্ষসীচ যদাকন্যা মানবশ্চবরোভবেৎ।
তদামৃত্যু র্নদূরস্থো নির্দ্ধনত্ব মথাপিবা ॥

অস্যার্থঃ। যদি কন্যা রাক্ষসী মানুষ বর হয়। তবে অদূরস্থ মৃত্যু কিম্বা ধন ক্ষয় ॥

রাজমার্ত্তণ্ডে। যদিস্যাদ্রাক্ষসো ভর্ত্তা কন্যাকা মানুষী ভবেৎ।
বিবাহ সুখমাপ্নোতি বৈপরীত্যং বিবর্জয়েৎ ॥

অস্যার্থঃ। যদিস্যাৎ বর হয় দেবতার অরি। মানুষিণী যদি তায় মিলে যায় নারী ॥ তবেত বিবাহে সুখ বিপরীতে নয়। বিপরীতে বিপরীত জ্যোতিষেতে কয় ॥

রাজযোটক।

এক রাশৌচ দম্পত্যোঃ শুভং স্যাৎ সমসপ্তকে।
চতুর্থ দশমে চৈব তৃতীয়ৈকাদশে তথা ॥

অস্যার্থঃ। বর কন্যা এক রাশি যদি মিলে যায়। চতুর্থ দশম কিম্বা সম সপ্ত পায় ॥ একাদশ তৃতীয়েতে মেলকের সার। মৈত্র মেলকের কিছু নাহিক বিচার ॥

বিষম সপ্তম।

তথাচ। যোটকে সপ্তকে মেষ তুলে যুগ্মাক্রয়ো তথা।
সিংহ ঘটৌ সদা বর্জ্জ্যৌ মৃতিং তত্রাত্রবি চ্ছিবঃ ॥

অস্যার্থঃ। বর বা কন্যার রাশি যদি হয় মেষ। তুলা বা মিথুন কিম্বা পঞ্চাস্য নির্দ্দেশ ॥ যদি ধনু কিম্বা কুম্ভ যে হয় নিশ্চিৎ। একের রাশি হৈতে অন্য সপ্তম গণিৎ ॥ বিষম সপ্তম তবে সে মেলকে হয়। ইহাতে বিবাহে মৃত্যু জ্যোতিষেতে কয়।

দ্বিদ্বাদশ নবপঞ্চম।

পুংসোগৃহাৎ সুতগৃহে সুতহাচ কন্যা ধর্ম্মেস্থিতা সুতবতী পতি বল্লভাচ।
দ্বিদ্বাদশে ধনগৃহে ধনহাচ কন্যা রিপুকেস্থিতা ধনবতী পতি বল্লভাচ ॥

অস্যার্থঃ। বরের স্বরাশি হৈতে করিয়া গণনা। দ্বাদশ যে রাশি হয় কর বিবেচনা ॥ ইহাতে কন্যার যদি সেই রাশি হয়। ধনবতী পতি প্রিয়া শাস্ত্রে ইহা কয় ॥ তাহাতে দ্বিতীয় রাশি কন্যার হইলে। সে ধন নাশিনী হয় জ্যোতিষেতে বলে ॥ বরের স্বরাশি হৈতে হয় যদি নয়। সেই কন্যা পুত্রবতী পতি প্রিয়া হয় ॥ পঞ্চম হইলে কন্যা মৃতপুত্র পাই। দ্বিতীয় পঞ্চমে কেহ না করিয় ভাই ॥

অরি দ্বিদ্বাদশ।

চাপে মৃগেবা ঘটভেচ মীনে। মেষে বৃষে বা মিথুনেচকর্কৌ ॥
সিংহে যুবত্যস্তু তুলালিভেবা। দ্বিদ্বাদশে মৃত্যু ধন প্রহানিঃ॥

অস্যার্থঃ। ধনুতে মকরে কিম্বা কুম্ভ মীনে ভঙ্গ। মেষে বৃষে মিথুনে কর্কটে নহে সঙ্গ॥ সিংহের সহিত কন্যা না হয় মিলন। তুলার সহিত বিছা নাহি কদাচন॥ অরি দ্বিদ্বাদশ এই জ্যোতিষেতে কয়। এ দ্বিদ্বাদশেতে মৃত্যু হয় ধনক্ষয়॥

মিত্র দ্বিদ্বাদশ।

চাপে ফণেন্দ্রে ঘটভে মৃগেবা। মেষে ঝষে সিংহ কুলীরগেহু॥
যুগ্মো বৃষে তৌলি চরেচ সাধ্বী। দ্বিদ্বাদশে চার্থ করায়ু বৃদ্ধিঃ॥

অস্যার্থঃ। ধনুর সহিত বিছা কুম্ভেতে মকরে। মেষে মীনে কিম্বা মিলে সিংহ কর্কটেরে॥ মিথুন বৃষেতে তুলা কন্যায় মিলিলে। মিত্রদ্বিদ্বাদশ এই জ্যোতিষেতে বলে॥ এই দ্বিদ্বাদশ হয় যথা শাস্ত্র সিদ্ধ। অর্থকর হয় আর পরমায়ু বৃদ্ধি॥

মিত্র ষড়ষ্টক।

মকরদমেতং মিথুনং কন্যাকলসৌ মৃগেন্দ্রমীনৌ চ।
বৃষভতুলে অবিকীটৌ কর্কট ধনুষী চ মিত্রবিধৌ॥

অস্যার্থঃ। বর কন্যা উভয়ের রাশি নিরূপণে। তুলার সহিত যদি বৃষের মিলনে॥ সিংহের সহিত মীন মকর মিথুনে। কিম্বা কুম্ভরাশি হয় কন্যা রাশি সনে॥ কর্কট কার্ম্মুকে আর বৃশ্চিকেতে মেষে। মিত্র ষড়ষ্টক হয় পরম হরিষে॥ এ মেলকে কখন নাহিক হয় দ্বন্দ্ব। সুসন্তান ধনবান বাড়য়ে আনন্দ॥

অরিষড়ষ্টক।

মকরঃ নরিকুলরিপুর্ণা কন্যা মেষেণ সহ ঝষস্তুলয়া।
কর্কিঘটৌ বৃষ ধনুষী বৃশ্চিক মিথুনৌ চারিবিধৌ॥

অস্যার্থঃ। বরের স্বরাশি যদি পঞ্চানন হয়। কন্যার সে রাশি যদি মকর নিশ্চয়॥ অথবা বরের রাশি যদি হয় মেষ। কন্যা রাশি যদি হয় কন্যার নির্দ্দেশ॥ নতুবা বরের রাশি মীন যদি হয়। কন্যার হইলে তুলা রাশি সুনিশ্চয়॥ অথবা বরের রাশি মিলিলে কর্কট। কন্যার সে রাশি যদি মিলে যায় ঘট॥ কিম্বা সে বরের রাশি ধনু যদি হয়। কন্যার সে রাশি বৃষ হইলে নির্ণয়॥ অথবা বরের রাশি বৃশ্চিক হইলে। কন্যার মিথুন রাশি দৈবে যদি মিলে॥ অরিষড়ষ্টক এই জ্যোতিষেতে কয়। ইহাতে বিবাহে মৃত্যু নাহিক সংশয়॥

অরিষড়ষ্টক দ্বিতীয় প্রমাণ।

যদি কন্যাষ্টমেভর্ত্তা ভর্ত্তুঃ ষষ্ঠেচ কন্যকা।
ষট্কাষ্টকং বিজানীয়াৎ বর্জ্জিতং ত্রিদশৈরপি॥

অস্যার্থঃ। কন্যার অষ্টমে যদি বর মিলে যায়। বরের ষষ্ঠেতে যদি কন্যা মিলে তায়॥ অরিষড়ষ্টক নাম জানিয়া তাহার। ত্রিদশের ত্যাজ্য হয় মনুষ্য কি ছার॥

বিবাহের তারা মিলন।

মিত্রাদিযোগেপি ষড়ষ্টকাদৌ তারা বিপৎ প্রত্যরি নৈধনাখ্যাঃ। বর্জ্যা

বিবাহে পুরুষোড়্ তোহি প্রীতিঃ পরা ভন্নসুতারকাসু ॥ নক্ষত্রমেবং যদি ভিন্ন রাশি নদম্পাতী তত্র সুখং লভেতাং। বিভিন্নমৃক্ষং যদিচৈকরাশি স্তদা বিবাহঃ সুতসৌখ্যদায়ী ॥ একর্ক্ষাচ যদাকন্যা রাশোকাচ যদাভবেৎ। ধন পুত্র বতীনারী সাধ্বী ভর্ত্তৃ প্রিয়া সদা ॥

অস্যার্থঃ। মিত্র মেলকেতে কিম্বা ষড়ষ্টক আদি। নিধন প্রত্যারি কিম্বা বিপ-ত্তারা সাদ ॥ ত্যাজিয়া করিবা বিভা জ্যোতিষের উক্তি। ভর্ত্তা স্বনক্ষত্রে কন্যা সে হয় সুশক্তি ॥ জন্মতারা হৈলেতো দম্পতী প্রীতিপরা। এজন্য মিলনে অগ্রে শুদ্ধ চাই তারা ॥ উভয়ের তারা এক যদি ভিন্ন রাশি। না হয় দম্পতী সুখ দুঃখ অভি-লাষী ॥ বিভিন্ন নক্ষত্র যদি এক রাশি মিলে। তাহে বিবাহিতা সুত সৌখ্য দায়ী বলে ॥ এক তারা এক রাশি যদিচ মিলয়। ধনপুত্রবতী সাধ্বী পতিপ্রিয়া হয় ॥

মেলকের দোষনাশক যোগ।

সুহৃদেকাধিপযোগে তারাবলে বশ্যরাশৌ বা।
অপি নাড্যাদিবিরোধে ভবতি বিবাহো হিতার্থায় ॥

অস্যার্থঃ। বর ও কন্যার রাশি কর নিরূপণ। সেরাশ্যধিপতি গ্রহ এক যদি হন ॥ কিম্বা উভয়ের অধিপতি যেই গ্রহ। মিত্রতা থাকয়ে যদি উভয়ের সহ ॥ কিম্বা যে নক্ষত্রে জন্ম হইবে কন্যার। তাতে যেবা জাতি হয় তথ্য লহ তার ॥ বরের নক্ষত্রে জাতি কর নিরূপণ। সে জাতির বশীভূতা কন্যা যদি হন ॥ কিম্বা উভয়ের যদি তারা শুদ্ধ হয়। বিষম সপ্তম ভিন্ন দোষ নাশ কয় ॥ অরিষড়ষ্টক স্থলে এরূপ হইলে। মৃত্যু দোষ নষ্ট করে জ্যোতিষেতে বলে ॥ দম্পতী বিরোধ দোষ এই মাত্র রয় ॥ অন্য দোষাদোষ এতে নাশে সমুদয় ॥

রাজ যোটক প্রশংসা।

রাজমার্ত্তণ্ডে। নরাজযোগে গ্রহবৈরিতাচ নতারশুদ্ধি র্ন গণত্রয়ং স্যাৎ।
ননাড়িদোষো নচ বর্ণদুষ্টির্গর্গাদয়স্তে মুনয়োবদন্তি ॥

অস্যার্থঃ। রাজযোটকেতে গ্রহবৈরি নাহি রয়। তারা শুদ্ধি কিম্বা গণ যদি না মিলয় ॥ নাড়িদোষ কিম্বা বর্ণদুষ্টি যদি হয়। রাজযোগে সব নাশে গর্গ আদি কয় ॥

নক্ষত্রের জাতি নিরূপণ।

অশ্বেভাজ ফণিদ্বয়ধ্ব বৃষভুগ্মেষোন্দুরূ মূষিকশ্চাখুগৌঃ ক্রমশস্ততোপি মহিষীব্যাঘ্রঃ পুনঃসৌরভী। ব্যাঘ্রেণৌ মৃগকুক্কুরৌ কপিরথোরভ্রদ্বয়ং বানরঃ সিংহোশ্বোমৃগবাটপশুশ্চ করটীযোনিশ্চভানামিয়ং ॥

অস্যার্থঃ। অশ্বজাতি হয় শতভিষা অারশ্বিনী। হস্তিজাতি হয় যেন রেবতী ভরণী ॥ কৃত্তিকা ছাগলজাতি জ্যোতিষেতে কয়। রোহিণী বা মৃগশিরা সর্পজাতি হয় ॥ ব্যাঘ্রজাতি হয় আর্দ্রা হস্তা আর স্বাতি। পুনর্ব্বসু একামাত্র হয় মেষজাতি ॥ উন্দুর জাতীয় পুষ্যাশ্লেষা আর মঘা। গো পূর্ব্বফল্গুনী মাত্র জানিবা অমোঘা ॥ উত্তরফল্গুনী চিত্রা মহিষ অবাধা। হরিণ জাতীয় যে বিশাখা অনুরাধা ॥ কুক্কুর জাতীয় নিরূপণ মাত্র জ্যেষ্ঠা। মূলা বা শ্রবণা হয় বানরের শ্রেষ্ঠা ॥ পূর্ব্বাষাঢ়া উত্তরাষাঢ়া নেউল নিশ্চয়। সিংহ বলি ধনিষ্ঠা বা ভাদ্রপদদ্বয় ॥

যে যে জাতি যে যে জাতির বশীভূত।

গোব্যাঘ্রং গজসিংহমশ্বমহিষং শ্বৈণঞ্চ বভ্রূরগং বৈরং বানরমেষকঞ্চ সুমহত্তদ্বদ্বিড়ালোন্দুরং। লোকনাং ব্যবহারতো ন্যদপিচ জ্ঞাত্বাপ্রযত্নাদিদং দম্পত্যো নৃপভৃত্যয়োরপি সদা বর্জ্যং শুভস্যার্থিভিঃ॥

অস্যার্থঃ। গোব্যাঘ্র হস্তির সিংহ অশ্ব মহিষের। হরিণ কুক্কুরে কিম্বা নেউল সর্পের॥ বানর মেষের আর বিড়াল উন্দুরে। এই রূপ বশীভূত জাতি অনুসারে॥ ইহাতে বরের জাতি নক্ষত্র যে হয়। কন্যা নক্ষত্রের জাতি অনুগত হয়॥ অথবা উভয় জাতি থাকয়ে মিত্রতা। উত্তম মেলক হয় নহেত অন্যথা॥

মেলকের তারাশুদ্ধিঃ।

গৌরদ্যেদ্যুভয়োর্দ্বয়োরপি তয়ো বৈবাবিপত্তোপিবা তারাষষ্ঠ সুমিত্র মিত্র জননক্ষেমার্থ সম্পাদ্যদি। ষট্কাষ্টে নবপঞ্চকে বায় ধনে যোগেচ পুং যোগিতো প্রীত্যায়ুঃ সুখবৃদ্ধি পুষ্টিজনকঃ কার্য্যো বিবাহস্তদা॥

অস্যার্থঃ। বরের নক্ষত্র হইতে করিয়া গণনা। কন্যার নক্ষত্রে যদি কর বিবেচনা॥ জন্ম সম্পৎ ক্ষেম সাধক মিত্র যদি। অতিমিত্র তারা হৈলে নাশে দোষ আদি॥ দ্বিদ্বাদশে ষট্কাষ্টে বা নবম পঞ্চমে। প্রীতি আয়ু সুখ পুষ্টি বৃদ্ধি পায় ক্রমে॥

গর্গঃ। মরণং তার বিরোধে গ্রহ রিপুভাবে চিরেণে।
রোগাদি নরনাশো ষট্কাষ্টে বৈরং ভবেদাশু॥

অস্যার্থঃ। তারার বিরোধে মৃত্যু রিপু গ্রহে রোগ। জ্যোতিষ প্রমাণে অচিরাতে হয় ভোগ॥ ষড়ষ্টকে বৈর পায় দম্পতী নিশ্চয়। গর্গের বচন অর্থে এইরূপ কয়॥

যুত বেধ।

পাপাঃ সপ্তমগঃ শশী যদি ভবেৎ পাপেন যুক্তোথবা যত্নেনাশু বিবর্জয়েৎ মুনিগতো দোষোদয়ং কথ্যতে। যাত্রায়াং বিপদো গৃহে সুতবধঃ ক্ষৌরেষু রোগোদ্ভবো বৈধব্যং বিবাহে ব্রতে চ মরণং শূলঞ্চ পুংস্কর্মনি॥

অস্যার্থঃ। যে শশিতে বিবাহাদির দিনাবধারণ। পাপ গ্রহের সপ্তম যদ্যপি তিনি হন॥ অথবা পাপযুক্ত হয়ে যদাপি সে থাকে। যত্ন করি পরিত্যাগ করিবা তাহাকে॥ যাত্রায় বিপদ গৃহারম্ভে সুত নষ্ট। বিবাহে বিধবা ক্ষৌরে রোগে পায় কষ্ট॥ পুংসবনে শূল হয় ব্রতেতে নিধন। যুত বেধে দোষ এই মুনিগণে কন॥

যামিত্র বেধঃ।

রবি মন্দ কুজাক্রান্তং মৃগাঙ্কাৎ সপ্তমং ত্যজেৎ।
বিবাহ যাত্রা চূড়াসু গৃহকর্ম্ম প্রবেশনে॥

অস্যার্থঃ। যে নক্ষত্র যাতে যে রাশিতে নিরম। রবি শনি কুজ যদি তাহার সপ্তম॥ এইত যামিত্র বেধ বিশেষ জানহ। গৃহকর্ম্ম ক্ষৌর যাত্রা ত্যজিবে বিবাহ॥

সপ্তশলাক বেধঃ।

কৃত্তিকাদি চতুঃ সপ্ত রেখা রাশৌ পরিভ্রমন্। গ্রহশ্চেদেকরেখাস্থো

বেধঃ সপ্তশলাকজঃ॥ বৈশ্বস্য চতুর্থাংশে শ্রবণাদৌ লিপ্তিকাচতু-ষ্কেচ। অভিজিত্তৎস্থে খচরে বিজ্ঞেয়া রোহিণীবিদ্ধা॥

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | |
| ২ | | | | | | | | ১০ |
| ১ | | | | | | | | ১১ |
| ২৭ | | | | | | | | ১২ |
| ২৬ | | | | | | | | ১৩ |
| ২৫ | | | | | | | | ১৪ |
| ২৪ | | | | | | | | ১৫ |
| ২৩ | | | | | | | | ১৬ |
| | ২২ | ০ | ২১ | ২০ | ১৯ | ১৮ | ১৭ | |

অস্যার্থঃ। ঊর্দ্ধ সপ্তরেখা মধ্যে সপ্ত রেখা দিবা। কৃত্তিকা অবধি অঙ্ক তাহাতে রাখিবা॥ শ্রবণার পূর্ব্বেতে থাকিবে অভিজিৎ। পরস্পর শলাকার বাধক নিশ্চিত॥ যে নক্ষত্রের বিবাহের দিন স্থির হবে। তার সঙ্গে যার বেধ সে নক্ষত্র লবে॥ তাতে যদি চন্দ্র বিনা থাকে অন্য গ্রহ। সপ্ত শলাকাদি বেধ জানিবা সংগ্রহ॥ তাহে বিবাহিতা নারী সেই বস্ত্র পরি। স্বামির দাহের কর্ত্রী হন শীঘ্র করি॥ যার সঙ্গে যার বেধ ক্রমে বলি অত্র। কৃত্তিকা সহিত বেধ শ্রবণা নক্ষত্র॥ রোহিণী সহিত বেধ হয় অভিজিৎ। মৃগশিরা বেধ উত্তরাষাঢ়ার সহিত॥ পূর্ব্বাষাঢ়া সহ হয় আর্দ্রার মিলন। মূলার সহিত পুনর্ব্বসুর ঘটন॥ জ্যেষ্ঠায় পুষ্যায় বেধ অশ্লেষা-নুরাধা। মঘার ভরণী বেধ জানিবেন বাধা॥ পূর্ব্বফল্গুণীর হয় অশ্বিনীতে বেধ। উত্তরফল্গুণীর আর রেবতী নিষেধ॥ হস্তার সহিত আর উত্তরভাদ্রের ঘটনা। পূর্ব্বভাদ্রপদে চিত্রা জানিবেন মানা॥ স্বাতী শতভিষার বেধ বিশাখা ধনিষ্ঠা। এ সপ্তশলাক বেধ জানিবা অনিষ্টা॥

অভিজিন্নক্ষত্র কথন।

অস্যভাষাঃ। অনল বৈষ্ণবেবেধ ব্রহ্ম শূন্যেগণি। বাণ একুশে রসে বিশে সাতে উনিশে জানি॥ বসু শক্র ফণি মৈত্র দিক পক্ষে মেলা। শিবাচাঁদে দিবা-করে পৈষ্ণ সনে খেলা॥ কর ছাব্বিশ ভুবন পঁচিশ স্বাতি শতভিষা। বিশাখা ধনিষ্ঠা বেধ সপ্তশলাক ভাষা॥

যস্যাঃ শশী সপ্তশলাকভিন্ন পাপৈরপাপৈরথবা বিবাহে।
রক্তাংশুকেনৈবতু রোদমানা শ্মশানভূমিং প্রমদা প্রয়াতি॥

যুত যামিত্র বেধের প্রতিপ্রসব।

যথা রত্নমালায়াং॥ বৃষা জালি ধনুঃ কর্কীর সিংহ মীনেচ চন্দ্রমাঃ।
নদোষঃ পাপয়োর্মধ্যে যুত যামিত্রয়োরপি॥

অস্যার্থঃ। বৃষ বা মেষের চন্দ্র কিম্বা বৃশ্চিকের। ধনুর কর্কির সিংহ অথবা মীনের॥ এই সব চন্দ্র যদি পাপ মধ্যে রয়। যুতবা যামিত্র বেধ তাহে নাহি হয়॥

অথ যামিত্র বেধের প্রতি প্রসব।

মূলত্রিকোণ নিজমন্দিরগোথ পূর্ণো মিত্রর্ক্ষ সোম্যগৃহগোগ শুভৈ ক্ষিতোবা। যামিত্রবেধবিহিতানপহন্ত্য দোষান্ দোষাকরঃ সুখমনেক বিধিং বিধত্তে॥

অস্যার্থঃ। মূল ত্রিকোণেতে যদি থাকে শশধর। অর্থাৎ সে বৃষরাশি শশাঙ্কের ঘর॥ আর নিজ গৃহে পূর্ণ ক্ষীণ বায়ু ভয়। মিত্র শুভ গ্রহের দৃষ্টি অথবা আলয়॥ ইথে পূর্ণ শশী লয়ে দোষ করে দূর। কি কহে যামিত্র বেধ মঙ্গল প্রচুর॥

দশযোগ ভঙ্গ।

নিগ্যঙ্গ বেদৈক দশোন বিংশ ষৈকাদশান্তা দশযোগ সঙ্খ্যাঃ। ইন্দোড়ুনা সূর্য্যভুক্তোড়ুনা চ যোগাদমুষ্মেছৎ দশযোগ ভঙ্গঃ॥

অস্যার্থঃ। কর্ম্মকালে যে নক্ষত্রে থাকে দিননাথ। সে নক্ষত্রে কর্ম্ম করে করি এক সাত॥ সাতাশের অধিক যদ্যপি তাতে হয়। সাতাশ তাজিয়ে অবশিষ্ট যেবা রয়॥ তাতে যদি ১। ৪। ৬। ১৯। ১০ দশ। ১৮। ১৫। ২০। ২৭। ১১ একাদশ॥ এসব সংখ্যার মধ্যে কোন সংখ্যা হয়। বিদ্ধ নক্ষত্রের দোষ তাহাতে ঘটয়॥

বিদ্ধনক্ষত্রের প্রতি প্রসব।

আদ্য পাদে স্থিতে সূর্য্যে তুরীয়াংশং প্রদুষ্যতি। দ্বিতীয়স্থে তৃতীয়ঞ্চ বিপরীতমতোন্যথা॥

অস্যার্থঃ। নক্ষত্র প্রথম পাদে থাকে যদি সূর্য্য॥ কর্ম্ম কালীন নক্ষত্র চতুর্থ পাদ ত্যাজ্য॥ দ্বিপাদে থাকিলে হয় ত্রিপাদ সে ত্যাজ্য। ত্রিপাদে থাকিলে যে দ্বিপাদ নহে গ্রাহ্য॥ চতুর্থে থাকিলে করে আদ্য পাদ দুষ্ট। দশ যোগ ভঙ্গ যোগ বড়ই অনিষ্ট॥ অন্যান্য পাদেতে বিশেষত দোষ নাই। অতের মধ্যম ভয় শাস্ত্রে ইহা পাই॥

বিবাহের লগ্ন কথন।

কন্যা তুলা ভুনিযুনেচ সাধ্বী শোষেষসাধ্বী ধনবর্জ্জিতাচ। নিন্দ্যোপি লগ্নে দ্বিপদাংশ ইষ্টো কন্যাদিলগ্নেষ্বপি নাম ভোগঃ॥ ধনুষি কুলটা নারী তৎ পূর্ব্বার্দ্ধে সতীতি ভণ্যতে। সপ্তান্ত্যৌ বা কুম্ভে ... কন্দুপাভাবেকাদশ দ্বিত্রিভাঃ। সৌম্যো ত্র্যায় ষডষ্টমৌ ... চ ভৃগৌ ষষ্ঠে ... ॥

অস্যার্থঃ। ... তুলা মিথুন ধনুর প্রথমার্দ্ধ। বিবাহের লগ্ন মাত্র এই কয় গাথা॥ অপর ... নয় ভাগ করি লবে। কন্যা তুলা মিথুনের যে সে অংশ হবে॥ মেষের ... অথবা সপ্তম। বৃষের লইবে অংশ ষষ্ঠ বা নবম॥ কর্কির তৃতীয় অংশ অথবা চতুর্থ। সিংহের তৃতীয় ষষ্ঠ সপ্তম অনর্থ॥ বৃশ্চিকের তৃতীয় চতুর্থ ভাগ লবে। ... সপ্তম আর ষষ্ঠ ভাগ হবে॥ মকরের লবে ষষ্ঠ অথবা নবম। কুম্ভের নবম অংশ অথবা প্রথম॥ মীনের চতুর্থ অংশ অথবা তৃতীয়। জ্যোতিষ প্রমাণ সিদ্ধ নিতান্ত জানিস॥ এবে লগ্নের মধ্যে অষ্ট বা দ্বাদশে।

কদাচিৎ শুভগ্রহ যদি নাহি রহে ॥ একাদশ দ্বিতীয় তৃতীয় সেই স্থান। তথা যদি শশধর করে অবস্থান ॥ একাদশ তৃতীয় অথবা ষষ্ঠাষ্টমে। পাপগ্রহ অবস্থান করে যদি ক্রমে ॥ ষষ্ঠ ভবনেতে শুক্র হয়েন বর্জ্জিত। অষ্টম ভবনে কুজ নহে কদাচিত ॥ তবে সে বিবাহ লগ্ন সুপ্রশস্ত হয়। বিবাহে মঙ্গল তবে জ্যোতিষেতে কয় ॥ অথবা বিবাহ দিবা গোধূলির দণ্ডে। লগ্নাদির দোষাদোষ ইহাতেই খণ্ডে ॥ তার মধ্যে কিঞ্চিৎ বিশেষ এই কয়। যে যে মাসে গোধূলি বিবাহ দেওয়া নয় ॥ মাঘ মাসে কিম্বা আর অগ্রহায়ণক। গোধূলি বৈধব্য দোষ আছয়ে বাধক ॥

লগ্নের দোষ নাশক সুতহিবুক যোগ।

লগ্নে তৎপঞ্চমে তুর্য্যে নবমে দশমে তথা।
গুরু র্ভৃগুর্ব্বা দোষঘ্নো বিবাহে বর্দ্ধতে সুখং ॥

অস্যার্থঃ। যে লগ্নে বিবাহ দিবে যদি সে রাশিতে। কিম্বা তার চতুর্থ অথবা পঞ্চমেতে ॥ নবম দশম কিম্বা দ্বাদশ যে স্থান। গুরু কিম্বা শুক্র যদি করে অবস্থান ॥ তবেত লগ্নের সব দোষ করে ক্ষয়। শুভের আধিক্য হয় জ্যোতিষেতে কয় ॥

সুতহিবুক যোগ।

সুতহিবুক বিয়দ্বিলগ্ন ধর্ম্মেষ্ব মরগুরু র্দানবার্চিতোবা।
যদি শুভমুপয়াতি তচ্ছুভত্বং শুভমপি বৃদ্ধি মুপৈতি তৎপ্রভাবাৎ ॥

অস্যার্থঃ। যে লগ্নে বিবাহ দিবা তাহার পঞ্চম। চতুর্থ দশম কিম্বা অথবা নবম ॥ সেই সেই লগ্নে গুরু কিম্বা শুক্রাচার্য্য। এ সুতহিবুক যোগ জানিবে নির্দ্ধার্য্য ॥ ইহাতে বিবাহ দিলে সর্ব্ব দোষ খণ্ডে। অভাবে বিবাহ দিবে গোধূলির দণ্ডে ॥

গোধূলির লক্ষণ।

জ্যোতিষ প্রমাণে বলি, ত্রিবিধ যে সে গোধূলি, নারী বিবাহাদি সে যখন। হেমন্ত শিশিরে প্রায়, সূর্য্য অস্তাচলে যায়, পিণ্ডাকৃত হইলে তপন ॥ গ্রীষ্মে অর্দ্ধ অস্ত হলে, অথবা বসন্তকালে, ছায়াপতি অদৃশ্য হইলে। প্রাবৃট্ শরৎ কালে, দিবাকর অস্ত গেলে, গোধূলি সে ঋষিগণে বলে ॥ শুভলগ্ন নাহি পায়, গোধূলি শুভদ তায়, শাস্ত্রে সিদ্ধ জানিবা নিশ্চয়। যদি শুভলগ্ন রহে, গোধূলি শুভদ তাহে, জ্যোতিষে কদাচ নাহি হয় ॥ যদি রহে গ্রহ রিষ্টি, তিথি বার কিম্বা বিষ্টি, নক্ষত্রাদি দোষ নাহি রয়। যাত্রা কিম্বা পরিণয়, গোধূলি শুভদ হয়, সর্ব্বদা এ শুক্রাচার্য্য কয় ॥ অগ্রহায়ণক মাঘে, বিবাহ গোধূলি যোগে, বৈধব্যতা হইবে নিশ্চয়। পুত্র আয়ু আর ঋদ্ধি, যৌবন সহিত বৃদ্ধি, ফাল্গুনে উদ্বাহ যদি হয় ॥ বৈশাখে সুখদা কয়, কিম্বা ধনবতী হয়, জ্যৈষ্ঠ মাসে পতিমান দাত্রী। আষাঢ়ের এই সূত্র, ধন ধান্য বহু পুত্র, পাণিগ্রহণের সেই বর্ত্তী ॥

দিবা বিবাহ নিষেধ মাহ।

বিবাহেতু দিবাভাগে কন্যাস্যাৎ পুত্রবর্জ্জিতা।
বিবাহানলদগ্ধাসা নিয়তং স্বামিঘাতিনী ॥

অস্যার্থঃ। দিবাতে বিবাহ দিলে অপুত্রা কামিনী। দগ্ধা বিবাহিতা কন্যা সে স্বামি ঘাতিনী ॥

রাত্রিতে দান নিষেধ প্রতি প্রসব।

রাত্রৌদানং ন শংসন্তি বিনাচাভয়দক্ষিণাং।
বিদ্যাং কন্যাং দ্বিজশ্রেষ্ঠা দীপমন্নং প্রতিশ্রয়ং॥

অস্যার্থঃ। রাত্রি কালে দান নাই শাস্ত্রে ইহা কয়। দক্ষিণা অভয় দানে সুযুক্তি সে নয়॥ বিদ্যা দান কন্যা দান দীপ অন্ন দানে। প্রতিশ্রয় আদি দানে কদাচ না মানে॥

দ্বিরাগমন।

শ্বশ্রুংহন্ত্যষ্টমে বর্ষে শ্বশুরঞ্চ দশাব্দিকে। সংপ্রাপ্তে দ্বাদশে বর্ষে
পতিং হন্তিং দ্বিরাগমে॥ বিবাহ মাসি প্রথমং বধ্বা নাগমনং যদি
তদা সর্ব্ব নিদং চিন্তাং যুগ্মা ব্দং বিচক্ষণৈঃ॥

অস্যার্থঃ। বিবাহ প্রথম মাসে না হয় গমন। যুগ্মবর্ষ ত্যজিবেক তাহে বিচক্ষণ॥ অষ্টবর্ষে দ্বিরাগমে শাশুড়ি বিনাশে। শ্বশুর বিনাশ হয় দশম বরষে॥ হইলে দ্বাদশ বর্ষ পতি করে নাশ। অতঃপর দ্বিরাগমে উক্ত যেই মাস॥

দ্বিরাগমে মাস নক্ষত্রাদি।

পুষ্যাদিত্য সমীরণাদিতিবসুস্বপুত্রয়া রেবতী তারা নায়ক রোহিণীষু
শুভদে মেষালিকুম্ভে রবৌ। বারেষিজ্যসিতেন্দু বিৎসু শুভদে তারে
প্রশস্তে বিধো কন্যা যুগ্ম মীন তৌলি মৃগভে স্যাদঙ্গনা দ্বাগমঃ॥
ভর্ত্তু গোচর শোভনে দিন করে শাক্তর গতে ভার্গবে। কুম্ভা
আলি রবৌ শুভে শুভদিনেবারাদি গাত্রদিতে॥

অস্যার্থঃ। পুষ্যা হস্তা পুনর্বসু উত্তরফল্গুনী। উত্তরভাদ্রপদ স্বাতী ধনিষ্ঠা রোহিণী॥ উত্তরাষাঢ়া মৃগশিরা রেবতী নক্ষত্র। অতঃপর মাসের বিশেষ কহি অত্র॥ বৈশাখ ফাল্গুণ মাস অগ্রহায়ণক। বুধ বৃহস্পতি শুক্র রজনী নায়ক॥ শাস্ত্রোদিত তিথি এই বারে দ্বিরাগম। চন্দ্র তারা শুদ্ধি শুদ্ধ কালের নিয়ম॥ ভর্ত্তার গোচর শুদ্ধ রবি যদি হয়। কিন্তু শুক্র অস্ত হৈলে কদাচিৎ নয়॥ কন্যা তুলা মিথুন মকর এই লগ্ন। অগ্রেতে থাকিলে শুক্র তাহে যাত্রা ভগ্ন॥ এক গ্রামে থাকে কিম্বা থাকে এক ঘরে। দুর্ভিক্ষে অবনী পাল অত্যাচার করে॥ এরূপে স্বয়ং পতি নারী যদি আনে। সম্মুখে থাকিলে শুক্র দোষ নাহি মানে॥

কন্যা যাত্রায় ভোজন নিষেধ।

মৎস্যা শক্তে। ভুক্ত্বা পিতৃগৃহে কন্যা ভুঙক্তে স্বামিগৃহে যদি।
দৌর্ভাগ্য জায়তে তস্যা শপন্তি কুলনায়িকা॥

অস্যার্থঃ। পিতার ভবন হইতে করিয়া ভোজন। যাত্রা করে যদি কন্যা পতির ভবন। পতির ভবনে আসি ভোজন করিলে। হইবে দুর্ভাগাবতী জ্যোতিষেতে বলে। অভিশাপ করে তারে কুলের নায়িকা। অতএব গর্হিত কর্ম্ম অরিষ্ট দায়িকা॥

প্রথম রজোদর্শনে শুভাশুভ।

আদিত্যে বিধবা নারী সোমেচৈব পতিব্রতা। বেশ্যা মঙ্গলবারেচ
বুধে সৌভাগ্য মেবচ॥ বৃহস্পতৌ পতিঃ শ্রীমান্ শুক্রে পুত্রবতী
ভবেৎ। শনৌ বন্ধ্যাং বিজানিয়াৎ প্রথমে স্ত্রী রজস্বলা॥

অস্যার্থঃ। রবিতে বিধবা হয় সোমে পতিব্রতা। মঙ্গলেতে বেশ্যা বুধে সৌভাগ্য সংযুতা॥ বৃহস্পতিবারে পতি লক্ষ্মী যুক্ত হয়। শুক্রবারে বহু পুত্র চিরজীবী রয়॥ শনিবারে বন্ধ্যা হয় জ্যোতিষের মতে। অতএব লিখি যাহা প্রায়শ্চিত্ত তাতে॥ গো কাঞ্চন ভূমি কিম্বা ধান্য দিবে দান। দোষ শান্তি হয় তবে এইত বিধান॥

নন্দাদি পঞ্চ তিথিতে আদ্য ঋতু ফল।

নন্দা ভদ্রা তিথি হৈলে সতী পতিব্রতা। পূর্ণা তিথি পাইলে অবশ্য হয় সতা॥ জয়া জগতের মধ্যে বাড়ায় সম্মান। রিক্তা পেলে তার পতি যমালয়ে যান॥ অথশুভ নক্ষত্র যদি ঋতু কালে পায়। যেন্‌চ থাকিবে রামা সুখে সর্ব্বদায়॥ দুই পাদ ভগ্ন আছে যে যে ঋক্ষ গণ। তাহাতে হইলে কিছু দুঃখের কারণ॥ পাদ ভগ্ন ঋক্ষে ঋতু হয় যদিস্যাৎ। চিরকাল তাহার হইবে গর্ভপাত। রাত্রে ঋতুমতী হৈলে স্বামির কুশল। দিবসেতে কামিনীর অতি সুমঙ্গল॥ দিবারাত্রি অবসানে যেবা দুই সন্ধ্যা। তাহাতে হইবে নারী অবশ্যই বন্ধ্যা॥

পূর্ব্বাত্রয়ে যাম্য ভুজঙ্গরৌদ্রে বৈধব্যমস্যা বিদধাতি সূনং।
মঘেন্দ্রশোকাপগতে দ্বিতীশে সাবন্ধকীজ্যেষ্ঠানলভে দরিদ্রা॥

অস্যার্থঃ। ত্রিপূর্ব্বা ভরণী আর্দ্রা ফনিতে বিধবা। মঘে শোক পুনর্ব্বসু বন্ধকী জানিবা॥ কৃত্তিকা অথবা জ্যেষ্ঠা নক্ষত্র হইলে। দরিদ্রা নিশ্চয় ইহা জ্যোতিষেতে বলে॥

আদ্য ঋতুর মাস ফল।

জ্যৈষ্ঠে স্যাদ্বিধবানারী আষাঢ়ে ধনসংযুতা। শ্রাবণেচ মৃতাপত্যা
ভাদ্রেচ বহু রোগিণী। আশ্বিনেচ মৃতাপত্যা কার্ত্তিকে কুলনাশিনী।
মার্গ শীর্ষে ধর্ম্ম শীলা পৌষেচ রতি বিহ্বলা। মাঘে পতিব্রতা নারী
ফাল্গুণে বহু পুত্রিণী চৈত্রেচ মদনোন্মত্তা বৈশাখে প্রিয়বাদিনী॥

অস্যার্থঃ। জ্যৈষ্ঠেতে বিধবা হয় আষাঢ়েতে ধনী। মৃতাপত্যা শ্রাবণে বা ভাদ্রেতে রোহিণী। আশ্বিনেতে মৃতাপত্যা হইবে কামিনী। কার্ত্তিকেতে ঋতুমতী স্বকুল নাশিনী॥ মার্গ শীর্ষে ঋতুমতী হয় ধর্ম্মশীলা। পৌষেতে হইলে ঋতু রতিতে বিহ্বলা। মাঘে পতিব্রতা নারী হৈলে ঋতুমতী। ফাল্গুণে হইলে ঋতু বহু পুত্রবতী॥ মদনোন্মাদিনী হয় চৈত্রেতে কামিনী। বৈশাখে হইলে হয় সুপ্রিয় বাদিনী॥

আদ্য ঋতুর শুভাশুভ চক্র।

কৃত্তিকাদীনি ঋক্ষাণি দিক্ষষ্টসুলিখেদ্বুধঃ। চত্বারি দিক্ষুঋক্ষাণি
কোণেষুত্ত্রয়ং লিখেৎ। পূর্ব্বাদি ক্রমতোলেখ্যাং ফলং তেনৈব
নির্দ্দিশেৎ। শ্রী বন্ধ্যা সুভগাচৈব বিপুত্রা পুত্রিণী তথা। বিধবা সর্ব্ব
সম্পন্ন বেশ্যা চেতিক্রমাৎ ফলং। আদ্যে রজসি সংভূতে স্ত্রীণামৃক্ষ
ফলং ভবেৎ॥

অস্যার্থঃ। কৃত্তিকা অবধি সব নক্ষত্র লিখিবে। পূর্ব্বদিগ আদি অষ্ট দিগে বসাইবে। চারি চারি চারি দিগে তিন চারি কোণে। শুভাশুভ সুপ্রকাশ জ্যোতিষ বচনে॥ শ্রীবন্ধ্যা সুভগা আর বিপুত্রা পুত্রিণী। বিধবা সর্ব্বসম্পন্না বেশ্যা অনুমানি॥ আদ্য ঋতু যে নক্ষত্রে তাহে যেবা ফল। চক্রাঙ্ক দর্শনে হবে বিদিত সকল॥

ঋতুচক্র।




অথ পঞ্চ পর্ব্ব।

চতুর্দ্দশ্যষ্টমী চৈব অমাবস্যার্থ পূর্ণিমা।
পর্ব্বাণ্যেতানি রাজেন্দ্র রবি সংক্রান্তিরেবচ॥

অস্যার্থঃ। চতুর্দ্দশী অমাবস্যা অষ্টমী পূর্ণিমা। সংক্রান্তি এ পঞ্চ দিন পর্ব্ব নামে সীমা॥ স্ত্রী গমন অনায়ন তৈল ম্রক্ষণ দেহে। নরের নিষেধ জান জ্যোতিষেতে কহে॥

গর্ব্ভাধান।

যেই দিন আদ্যঋতু হবে দরশন। তদবধি ষোল দিন পর্য্যন্ত গণন॥ তার মধ্যে প্রথম চতুর্থ দিন ত্যাজ্য। একাদশ ত্রয়োদশ দিন নহে গ্রাহ্য॥ অপর যে দশদিন তার যুগ্ম দিনে। সুপ্রশস্ত গর্ব্ভাধান জ্যোতিষ প্রমাণে॥ সুপ্রশস্ত রবি কুজ কিম্বা গুরুবার। সোম শুক্রে মধ্যম জানিবা মাত্রসার॥ নন্দা ভদ্রা সুপ্রশস্ত পুংতিথি জানিয়ে। পূর্ণা জয়া মধ্যম সে স্ত্রীতিথি মানিয়ে॥ নপুংসক বলি রিক্তা নাহি করি গ্রাহ্য। এজন্য যে রিক্তা তিথি সব কর্ম্মে ত্যাজ্য॥ আর্দ্রা পুনর্ব্বসু পুষ্যা হস্তা বা শ্রবণা। পূর্ব্বভাদ্রপদ পূর্ব্বাষাঢ়া নহে মানা॥ মৃগশিরা লইয়া যে এ নক্ষত্র কয়। সুপ্রশস্ত গর্ব্ভাধানে পুংসন্তানার্থে কয়॥ রোহিণী ভরণী পূর্ব্বফল্গুনী বা চিত্রা। স্বাতি কি বিশাখা শতভিষা ধনি মিত্রা॥ একয় নক্ষত্র যে মধ্যম করি গ্রাহ্য। এভিন্ন অপর যে যেসব হয় ত্যাজ্য॥ জ্যেষ্ঠা মূলা মঘা শ্লেষা রেবতী অশ্বিনী। ত্রিউত্তরা কৃত্তিকা সে নিষেধ মধ্যে গণি॥

পঞ্চামৃত।

শুক্লপক্ষে পঞ্চামৃত পঞ্চম মাসেতে। রবি বৃহস্পতি শুক্র এ তিন বারেতে॥ চন্দ্র তারা শুদ্ধি শুভলগ্ন শুভযোগ। রিক্তা তিথি ভিন্নত করণ বিষ্টি ভোগ॥ পুনর্ব্বসু পুষ্যা মঘা উত্তরফাল্গুনী। হস্তা স্বাতি উত্তাষাঢ়া মূলা বা অশ্বিনী॥ অনুরাধা রেবতী ও উত্তরভাদ্রপদ। একত্র নক্ষত্র শুভ নাহিক আপদ॥ দধি দুগ্ধ ঘৃত চিনি মধু এই কয়। একত্র করিয়া পঞ্চ ভক্ষণ নির্ণয়॥ কহিলাম উক্ত বার নক্ষত্রাদি যত। দিবে পঞ্চামৃত নিজ কুলাচার মত॥

জাত জন্মাদি—উত্র দন্ত জন্মচিন্তা।

দৈবে যদি কোন নারী প্রসবে সদন্তা। তবে সে সন্তান হয় পিতৃ মাতৃ হন্তা॥ প্রথম মাসেতে দন্ত যদিস্যাৎ হয়। পিতার বিনাশ তার জ্যোতিষেতে কয়॥ দ্বিতীয় মাসেতে যদি শিশুর হয় দন্ত। অবশ্য হইবে তার জননীর অন্ত॥ সহোদর হানি হয় তৃতীয় মাসেতে। শুভকর হয় দন্ত হৈলে চতুর্থেতে॥ সুভোগ মিষ্টান্ন ভোগী পঞ্চম মাসেতে। সুখী সুপণ্ডিত কম্পবুদ্ধি সে ষষ্ঠেতে॥ তদধিক বলবান সপ্তমেতে কয়। অষ্টম মাসেতে বিত্ত সুখ হীন হয়॥ সুরতুল্য প্রতাপী দন্ত হইলে নবমে। মৃত্যুকয় যদি হয় দন্ত সে দশমে॥ একাদশে দ্বাদশেতে সুভোগী সে সুখী। জ্যোতিষ প্রমানে মাত্র এই ফল দেখি॥ সুগন্ধ গন্ধকে অষ্ট পুত্তলি করিয়া। সংক্রম স্রোতের জলে শুক্লপুষ্প দিয়া॥ সংক্রমের অধোভাগে স্নান করাইবে। শম্ভুর দর্শন অন্তে হোম সমাপিবে॥ অশুভ হইবে নাশ বিপ্রের অর্চ্চনে। এইত প্রমাণ কহে জ্যোতিষ বচনে॥

সুপ্রসব মন্ত্র॥

অস্তি গোদাবরী তীরে জম্ভলা নাম রাক্ষসী।
তস্যাঃ স্মরণমাত্রেণ বিশল্যা গর্ব্বিণী ভবেৎ।

সুপ্রসবের কারন বত্রিশের ঘর পূরণ॥

চন্দ্র নেত্র সমুদ্র বাণ, পৃষ্ঠে নবকরি বুঝহ সন্ধান। যাহা কর অঙ্ক তাহা কর আধা, কুম্ভ পদে পদে ভাগ সমাধা॥

বত্রিশের ঘর
যথা

| ৩২ | ৩২ | ৩২ | ৩২ | ৩২ | ৩২ |
|---|---|---|---|---|---|
| ৩২ | ১ | ৮ | ৯ | ১৪ | ৩২ |
| ৩২ | ১১ | ১২ | ৩ | ৬ | ৩২ |
| ৩২ | ৭ | ২ | ১৫ | ৮ | ৩২ |
| ৩২ | ১৩ | ১০ | ৫ | ৪ | ৩২ |
| ৩২ | ৩২ | ৩২ | ৩২ | ৩২ | ৩২ |

প্রসবদ্বার মাহ।

কর্কট বৃশ্চিক মেষ কুম্ভ লগ্ন যার। জন্মিলে সুতিকা গৃহের পূর্ব্বদিগের দ্বার॥

তুলা ধনু মীন আর মিথুন লগ্ন যোগে। জন্মিলে সূতিকা দ্বার হয় উত্তর দিগে॥ কন্যা এবং বৃষ লগ্নে যদি জন্ম হয়। পশ্চিমে সূতিকা দ্বার জানিবে নিশ্চয়॥ মকর এবং সিংহ লগ্নে যদি জন্মে নর। দক্ষিণে সূতিকা দ্বার জানিবে সত্বর॥

জাতবালকের শিরোজ্ঞান।

ধনু সিংহ মেষ লগ্নে জন্মিলে সন্তান। পূর্ব্ব শির হয় তার জ্যোতিষ প্রমাণ॥ কন্যা বৃষ মকরেতে সন্তান জন্মিলে। দক্ষিণ শিরসি হয় জ্যোতিষেতে বলে॥ বৃশ্চিক কর্কট মীন লগ্নে জন্ম যার। উত্তর শিরসি হয় জেনো সারোদ্ধার॥ তুলা কুম্ভ মিথুন লগ্নেতে হলে জন্ম। পশ্চিম শিরসি হয় জ্যোতিষের মর্ম্ম॥

জাতক প্রকরণ পতাকী গণনা।

দিবামানকে আট ভাগ করিলে তাহার প্রথম ভাগে অর্থাৎ দিবসের প্রথম যামার্দ্ধে সেই দিনের বারাধিপতি গ্রহ যামার্দ্ধপতি হইবেন, আর তাহা হইতেই ছয় ছয় দিন অন্তরে যে যে বারাধিপতি গ্রহ হয়েন তাঁহারা ক্রমে দ্বিতীয়াদি যামার্দ্ধের পতি হইবেন। যেমন রবিবারের প্রথম যামার্দ্ধের পতি রবি, দ্বিতীয়ের পতি শুক্র, তৃতীয়ের পতি বুধ, ইত্যাদি এই রূপে প্রত্যহ দিবসের প্রতি যামার্দ্ধের অধিপতি নিশ্চয় হইবেক। আর এই প্রকারে রাত্রিমানকে আট ভাগ করিলে তাহার প্রথম ভাগে সেই দিনের বারাধিপতি গ্রহ রাত্রি যামার্দ্ধের পতি হইবেন, এবং তাহাহইতে পঞ্চম গণনাক্রমে যে যে গ্রহ প্রাপ্ত হইবেন তাঁহারা ক্রমে রাত্রির দ্বিতীয়াদি যামার্দ্ধের পতি হইবেন। যেমন রবিবারের রাত্রির প্রথম যামার্দ্ধের পতি রবি হয়েন, দ্বিতীয় যামার্দ্ধের পতি বৃহস্পতি, তৃতীয়ের সোম, ইত্যাদি। এই যামার্দ্ধের পতি গ্রহ গণনায় রাহু কেতুকে ত্যাগ করিবে। পরে ঐ ঐ যামার্দ্ধের দণ্ড পতি নিশ্চয় করিতে হইলে পূর্ব্বোক্ত ক্রমে চারি গ্রহের প্রত্যেক গ্রহসংখ্যাঙ্কে যে যে গ্রহ প্রাপ্ত হওয়া যাইবেক তাহারা ক্রমে দ্বিতীয়াদি দণ্ডের পতি হইবেন অঙ্কের অভাবে রাহু তাহার অঙ্ক আট তাহার অর্দ্ধ চারি ইত্যাদিক্রমে ইহাতে ভগ্নাঙ্ক ত্যাগ করিবেন, যেমন দিবাতে রবির যামার্দ্ধে, রবি রাহু বুধ সোম, সোমের যামার্দ্ধে, সোম রবি রাহু বুধ, মঙ্গলের যামার্দ্ধ, মঙ্গল রবি রাহু বুধ, বুধের যামার্দ্ধে, বুধ সোম রবি রাহু, বৃহস্পতির যামার্দ্ধে, বৃহস্পতি সোম রবি রাহু, শুক্রের যামার্দ্ধে, শুক্র মঙ্গল রবি রাহু, শনির যামার্দ্ধে, শনি মঙ্গল রবি রাহু, ইহারা ক্রমে এক এক দিবাদণ্ডের অধিপতি হয়েন॥ রাত্রিতে দণ্ডপতি স্থলে ঐ রূপ না হইয়া ছয় ছয় ক্রমে চারিটি গ্রহ রাত্রি দণ্ডের পতি হইবেন। যেমন রবির যামার্দ্ধে, রবি শুক্র বুধ সোম, সোমের যামার্দ্ধে; সোম শনি বৃহস্পতি মঙ্গল, মঙ্গলের যামার্দ্ধে মঙ্গল রবি শুক্র বুধ, বুধের যামার্দ্ধে বুধ সোম শনি বৃহস্পতি, বৃহস্পতির যামার্দ্ধে, বৃহস্পতি মঙ্গল রবি শুক্র, শুক্রের যামার্দ্ধে, শুক্র বুধ সোম শনি, শনির যামার্দ্ধে, শনি বৃহস্পতি মঙ্গল রবি, ইহারা ক্রমে এক এক রাত্রিদণ্ডের পতি হইবেন। এই দণ্ডের অর্থ যামার্দ্ধকে চতুর্থাংশ করিলে তাহার একাংশের নাম দণ্ড হয়। বালকের জন্ম সময়ে লগ্ন ও দণ্ড পতি নিশ্চয় করিলে যদি ঐ লগ্নে বা লগ্নের বেধস্থানে দণ্ড পতি গ্রহ থাকেন তবে পতাকী বেধ হয়॥ জন্ম কালীন দণ্ডাধিপতি গ্রহ যদি শুভ হয়েন এবং তাঁহার সহিত

শুভ গ্রহের যোগ থাকে এবং লগ্নে ও লগ্নের বেধস্থানে শুভ গ্রহ থাকেন আর পাপ গ্রহ না থাকেন তবে বালকের শুভ হয়, ইহার বিপরীত হইলে বালকের মৃত্যু হয়, শুভাশুভ মেলন হইয়া শুভের আধিক্য হইলে ক্লেশে প্রাণ বাঁচে, শুভাশুভ সমান হইলে জীবন সংশয় হয়। অশুভের আধিক্য হইলে মৃত্যু হয়, কিন্তু বুধের দণ্ডে পতাকী বেধ হইলে অবশ্য মরণ হয়, লগ্নের বেধস্থান এই চক্রের রেখা দৃষ্টি করিলে নিশ্চয় হইবেক॥

পতাকীচক্র।




পতাকী রিষ্টির কাল।

পতাকী চক্রের লগ্নে যেই অঙ্ক আছে। তার বেধ স্থানে যেই অঙ্ক মিলিয়াছে॥ উভয়াঙ্ক একত্রেতে যতেক পাইবে। তত দিনে পতাকীর ফলপ্রদ হবে॥ তত মাসে কিম্বা তত বৎসর হইলে। রিষ্টিকাল ফলপ্রদ জ্যোতিষেতে বলে॥ যেমন কর্কট লগ্নে অঙ্ক পাঁচ আছে। তার বেধ স্থান মনু মীন হইয়াছে॥ তাদের অঙ্ক দশ চারি সকলে উনিশ। সেই রিষ্টিকাল হয় কহিল জ্যোতিষ॥ অর্থাৎ উনিশ দিনে বা উনিশ মাসে। রিষ্টি কাল হয় কিম্বা উনিশ বরষে॥ এই রূপে অন্যান্য লগ্নের অঙ্ক পাবে। সেই অঙ্ক কালে ফল অবশ্য হইবে॥ বলাধিকে দিন মধ্যে কিম্বা হবে মাসে। হীনবলে ফলপ্রদ হইবে বরষে॥

গণ্ড নিরূপণ।

গণ্ড বলি মূলার প্রথম তিন দণ্ড। জ্যেষ্ঠা নক্ষত্রের শেষ পাঁচ দণ্ড গণ্ড॥ এ দুয়ের নাম ব্যক্ত দিবা গণ্ড হয়। ইহাতে জন্মিলে শিশু গণ্ড দোষ কয়॥ মঘার প্রথম তিন দণ্ড বলি গণ্ড। অশ্লেষার গণ্ড হয় শেষ পাঁচ দণ্ড॥ এদুয়ের নাম মাত্র নিশা গণ্ড হয়॥ জ্যোতিষ বচন অর্থে এই রূপ কয়॥ প্রথম তৃতীয় দণ্ড গণ্ড অশ্বিনীর। শেষ পাঁচ দণ্ড গণ্ড হয় রেবতীর॥ এদুয়ের নাম গণ্ড সন্ধ্যা

মৃত্যু হয়। এইত প্রমাণ মাত্র জ্যোতিষেতে কয়॥ দিবা গণ্ডে জাত বালকের মৃত্যু পিতা। নিশা গণ্ডে জন্মিলে অবশ্য মরে মাতা॥ সন্ধ্যা গণ্ডে জন্মিলে সে আপনি মরিবে। জ্যোতিষ বচনে এই প্রমাণ জানিবে॥ কন্যা কিম্বা পুত্র গণ্ডে জন্ম হয় যদি। অবশ্য করিবে পরিত্যাগ এই বিধি॥ কিম্বা যে পর্য্যন্ত ছয় মাস নাহি হয়। পিতাকে দর্শন দেওয়া কদাচিৎ নয়॥ কুঙ্কুম চন্দন কুষ্ঠ আর গোরচনা। ঘৃত যুক্ত বারি ঘট করিয়া স্থাপনা॥ সহস্রাক্ষ মন্ত্রে শিশু করাইবে স্নান। সন্ধ্যা গণ্ডে মাতা পিতা সহিত সন্তান॥ ঘৃত পূর্ণ কাংস্য পাত্র বিপ্রে দিবে দান। সুবর্ণ সহিত ধেনু দানে নাহি আন॥ মূলার প্রথম পাদে পিতৃ বপু নষ্ট। দ্বিতীয়ে নিয়ত পীড়া পিতৃ মাতৃ কষ্ট॥ তৃতীয় পাদেতে হইলে নাশ করে বৃদ্ধি। চতুর্থ পাদেতে সর্ব্ব সম্পদের বৃদ্ধি॥ অশ্লেষার পূর্ব্ববৎ ব্যত্যয়ের ফল। অতঃপর কহি প্রায়শ্চিত্ত যে সকল॥ বল্মীক মৃত্তিকা নদী তটের মৃত্তিকা। গোশৃঙ্গ মৃত্তিকা দন্তি দন্তের মৃত্তিকা॥ তীর্থের জলেতে সব নিঃক্ষেপ করিবা। বিশেষত তাহে পঞ্চ গব্য মিশাইবা॥ শিশুর সহ মাতা পিতা করাইবে স্নান। অরিষ্ট ঘুচিবে তবে জ্যোতিষ প্রমাণ॥ দিবা গণ্ডে জাত কন্যা রাত্রি গণ্ডে পুত্র। তাদের না হয় গণ্ড দোষ এই সূত্র॥ নিশা গণ্ডে জাত যদি জন্ময়ে দিবাতে। কিম্বা দিবা গণ্ডে জাত জন্ময়ে নিশাতে॥ কদাচিৎ গণ্ড দোষ তাহাতে না হয়। জ্যোতিষ প্রমাণে এই বুধ গণে কয়॥

মাতৃরিষ্টি।

বালকের জন্ম লগ্ন কর নিরূপণ। লগ্নের চতুর্থে যদি পাপ গ্রহ রন॥ সেই পাপ গ্রহ যদি হয় বলবান। তাহার চতুর্থ সপ্ত দশম যে স্থান॥ তাতে যদি কদাচিৎ পাপ গ্রহ রয়। মাতৃরিষ্টি হবে তায় জ্যোতিষেতে কয়॥ কেন্দ্রের নবম পক্ষে পাপ করে বাস। সপ্তাহের মধ্যে তার মাতার বিনাশ॥ অথবা ভার্গব যদি পাপ যুক্ত হয়। তাহার চতুর্থে যদি পাপ গ্রহ রয়॥ তথাপি সে মাতৃ রিষ্টি অবশ্য হইবে। জ্যোতিষ প্রমাণে ইহা নিতান্ত জানিবে॥ অথবা চন্দ্রমা ত্রিপাপের দৃষ্ট হন। আর যদি ষষ্ঠ স্থানে পাপ গ্রহ রন॥ তথাপি সে মাতৃ রিষ্টি অবশ্য হইবে। জ্যোতিষ প্রমাণে এই নিতান্ত জানিবে॥

পিতৃরিষ্টি।

লগ্নের দশম স্থান কর নিরীক্ষণ। কদাচিৎ সেই স্থানে বুধ যদি রন॥ ষষ্ঠ স্থানে থাকে যদি রজনী নায়ক। সপ্তম স্থানেতে যদি থাকে অঙ্গারক॥ অবশ্য হইবে তার পিতার বিনাশ। জ্যোতিষ বচনে ইহা আছয়ে প্রকাশ॥ চন্দ্রমা যদ্যপি ত্রিপাপের দৃষ্ট হন। যদি শুভ গ্রহযুক্ত নাহি তিনি রন॥ যদি কোন শুভ গ্রহ নাহি তাঁরে দেখে। তবে পিতৃ রিষ্টি হয় জ্যোতিষেতে লেখে॥

জন্ম নক্ষত্রদ্বারা দশা নিরূপণ।

কৃত্তিকা অবধি তিন ঋক্ষেতে জন্মিলে। হইবে রবির দশা জ্যোতিষেতে বলে॥ আর্দ্রা আদি চতুর্ঋক্ষে জন্মিলে সন্তান। হইবে শশির দশা ইথে নাহি আন॥ মঘা আদি তিন ঋক্ষে সন্তান জন্মিবল। মঙ্গলের দশা হবে শাস্ত্রে ইহা বলে॥ হস্তা আদি চতুর্ঋক্ষে যে কেহ জন্মিবে। বুধের দশায় সেই নিতান্ত

হইবে ।। অনুরাধা আদি তিনে যদি জন্মে প্রাণী। শনির দশায় হবে জ্যোতিষের বাণী ।। পূর্ব্বাষাঢ়া উত্তরাষাঢ়া অভিজিৎ শ্রবণা। সুরাচার্য্য দশা হবে নাহি কিছু মানা ।। ধনিষ্ঠাদি ত্রিনক্ষত্রে রাহুর্দশা হবে। শেষ চতুর্থকে শুক্র দশায় পাইবে ।।

দশাভোগের কাল।

রবি ছয় শশী পোনের মঙ্গলের অষ্ট। বুধ সপ্তদশ বর্ষ দশার নির্দ্দিষ্ট ।। শনির দশম বর্ষ গুরুর উনিশ। রাহুর দ্বাদশ বর্ষ কহিল জ্যোতিষ ।। শুক্রের এক বিংশ বর্ষ দশার নির্ণয়। স্থূল দশা এই রূপ জ্যোতিষেতে কয় ।।

যে গ্রহের দশা যত নক্ষত্রে হয় তাঁহার দশার কালকে তত ভাগ করিলে এক এক ভাগে প্রত্যেক নক্ষত্রের কাল পাওয়া যাইবেক এবং জন্ম নক্ষত্রের পরিমাণ যত দণ্ড হইবেক ঐ নক্ষত্রের কালকে তত অংশ করিলে প্রতি অংশ এক এক দণ্ডের ভাগ হইবেক, জন্ম নক্ষত্রের যত দণ্ড গত হইলে জন্ম হয় তত দণ্ডের ভাগ ত্যাগ করিয়া ঐ নক্ষত্রের অবশিষ্ট দণ্ডের ভাগ এবং তাহার পর নক্ষত্রের ভাগ গ্রহণ করিয়া তাহার সহিত পর পর দশার যোগ করিয়া পরমায়ু পর্য্যন্ত দশা নিশ্চয় করিবে ।।

প্রমাণ।

যেমন কোন বালকের চিত্রা নক্ষত্রের ১৪ দণ্ড ৩০ পল গতে জন্ম হইলে হস্তা নক্ষত্রাবধি ৪ নক্ষত্রে বুধের দশা হয়, ঐ দশার পরিমাণ ১৭ বৎসর, প্রতি নক্ষত্রের ভাগ ৪ বৎসর ৩ মাস, চিত্রা নক্ষত্রের মান ৫৯ দণ্ড হইলে প্রতি দণ্ডের ভাগ ২৫ দিন ৫৫ দণ্ড (শেষ ৫৫ দণ্ড থাকে) চিত্রা নক্ষত্রের গত ১৪ দণ্ড ৩০ পলে ১ বৎসর ১৫ দিন ৪৭ দণ্ড ৩০ পল, অবশিষ্ট ৪৪ দণ্ড ৩০ পলে ৩ বৎসর ২ মাস ১৩ দিন ১৭ দণ্ড ৩০ পল হইবেক, হস্তা নক্ষত্রের ভাগ ৪ বৎসর ৩ মাস তৎ সহিত দশার গত ৫ বৎসর ৩ মাস ১৫ দিন ৪৭ দণ্ড ৩০ পল হয়, দশার অবশিষ্ট ১১ বৎসর ৮ মাস ১৪ দিন ১২ দণ্ড ৩০ পল, পরে শনির দশা, তৎপরে বৃহস্পতির দশা, তৎপরে রাহুর, তদন্তর শুক্র রবি সোম মঙ্গলের ক্রমে দশা হয়। এই প্রকারে সকল গ্রহের দশা বিভাগ হয়, পরন্তু বৃহস্পতি দশায় জন্ম হইলে ঐ দশার পরিমাণ ১৯ বৎসর তাহাকে ৪ ভাগ করিলে পূর্ব্বাষাঢ়া নক্ষত্রের এক ভাগ ৪ বৎসর ৯ মাস, অপর তিন ভাগকে অর্দ্ধার্দ্ধ করিলে ৭ বৎসর ২ মাস ১৫ দিন করিয়া এক এক ভাগ হইবেক তাহার এক ভাগ উত্তরাষাঢ়ার অন্য ভাগ শ্রবণার হইবেক, এই ভাগ গ্রহণ করিয়া পূর্ব্বোক্ত ক্রমে দশা ভাগ কর্ত্তব্য হয় ।।

অস্য প্রমাণ যথা।

গুরোর্ব্বর্ষং চতুর্ভাগং পূর্ব্বাষাঢ়ৈক ভাগকং।
অন্য ত্রিভাগং দ্বিঃ কৃত্বা দশায়াং বিনিযোজয়েৎ ।।

অস্যার্থঃ। বৃহস্পতির বর্ষ চারি ভাগ করি লবে। তার এক ভাগ পূর্ব্বাষাঢ়ার হইবে ।। অবশিষ্ট তিন ভাগে দ্বিভাগ করিবে। পর পর সেই ভাগ দশা নিয়োজিবে ।।

জন্মরাশি অনুসারে নামের আদ্যক্ষর নির্ণয়।

জন্মরাশি অ ল মেষ। ই ঈ উ ব বৃষ। ক ছ মিথুন। ড হ কর্কট। ম ঠ সিংহ। ট ণ প থ কন্যা। র ত তুলা। ন জ বিছা। ফ ঢ ধ ভ ধনু। খ য মকর। গ শ কুম্ভ। ঝ ঞ ক্ষ দ চ মীন। এই সকল আদ্যক্ষর যুক্ত নাম কর্ত্তব্য হয়, এই নাম দ্বারা সকল কর্ম্মে রাশি নির্ণয় হয়॥

নামকরণ।

সোম বুধ বৃহস্পতি কিম্বা শুক্রাচার্য্য। রিক্তা ভিন্ন যত তিথি সব করি গ্রাহ্য॥ উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া চিত্রা স্বাতি। উত্তরভাদ্রপদ শতভিষা বা রেবতী॥ পুষ্যা হস্তা মৃগশিরা অনুরাধাশ্বিনী। ধনিষ্ঠা শ্রবণা পুনর্ব্বসু বা রোহিণী॥ আর বালকের জন্মরাশি অনুসারে। নামকরণেতে এই কয় মাত্র ধরে॥

নিষ্ক্রামণ।

বালকের জন্মাবধি চতুর্থ মাসেতে। বাহির করিবে শিশু সূতিকা হইতে॥ তাতে যেবা উক্ত বার তিথ্যাদি নক্ষত্র। জ্যোতিষ প্রমাণে নিষ্ক্রামণ উক্ত মাত্র॥ শনি কুজ ভিন্ন বার রিক্তা তিথি ভিন্ন। অপর যে তিথি নিষ্ক্রামণে করিগণ্য॥ পূর্ব্বভাদ্রপদ মঘা সে পূর্ব্বফল্গুনী। শতভিষা পূর্ব্বাষাঢ়া বিশাখা ভরণী॥ অশ্লেষা কৃর্ত্তিকা আর্দ্রা এই কয় ভিন্ন। অপর নক্ষত্র নিষ্ক্রামণে হয় গণ্য॥

অন্নপ্রাশনং।

ষষ্ঠে মাসি নিশাকরে শুভকরে রিক্তেতরে বাতিথৌ সৌম্যাদিত্য সিতেন্দু জীবদিবসে পক্ষে চ কৃষ্ণেতরে। প্রাজেশাদিতি পৌষ্ণ বৈষ্ণব যুগৈর্হস্তাদি ষট্‌কোত্তরৈ রাশ্বেয়াংপতি পিতৃভৈশ্চ নিতরা মন্নাদিভক্ষং শুভং॥ দ্বাদশী সপ্তমী নন্দা রিক্তাসু পঞ্চ পর্ব্বসু। বলমায়ুর্যশো হন্যাৎ শিশূনামন্ন ভক্ষণং॥

অস্যার্থঃ। ষষ্ঠ মাসে শিশুর করাবে অন্নাশন। অনুকূল চন্দ্র তারা জানিয়া শোভন॥ রিক্তা নন্দা পঞ্চ পর্ব্ব সপ্তমী দ্বাদশী। ইহা ভিন্ন তিথি আর শুক্রপক্ষে শশী॥ রবি সোম বুধ শুক্র বৃহস্পতিবারঃ। অশ্বিনী রোহিণী চিত্রা ধনিষ্ঠাতে আর॥ শ্রবণা রেবতী হস্তা মৃগশিরা স্বাতি। উত্তরফল্গুনী অনুরাধা পুষ্যা খ্যাতি॥ কৃত্তিকা বিশাখা মঘা জ্যেষ্ঠা পুনর্ব্বসু। শতভিষায় অন্নাশন করাইবে শিশু॥ উত্তরভাদ্রপদ উত্তরাষাঢ়া নক্ষত্র। বৃষ মীন কন্যা মিথুন বর্জ্জিবেন অত্র॥ দগ্ধা দশযোগ ভঙ্গ আদি যাহা বেধ। পূর্ব্বমত অন্নাশনে জানিবা নিষেধ॥

কর্ণবেধঃ।

নোজন্মেন্দুভমাস সূর্য্য রবিজক্ষাজাহ সুপ্তেচ্যুতে শস্তেকে লঘু যুগ্ম বিষ্ণু মৃদুভে স্বাত্যুত্তরাদিত্যভৈঃ। সৌম্যৈ স্ত্র্যায়ত্রিকোণ কণ্টকগতৈঃ পাপৈ স্ত্রিলাভারিগৈ রোজোঃধে শ্রুতিবেধ ইজ্য সিতভে লগ্নে তু কালে শুভে॥ যদাপত্যদ্বয়ং তিষ্ঠেৎ সম্ভবোপাপরস্য চ। ষট্‌কর্ণং তংবিজানীয়াৎ বর্জ্জিতং ত্রিদশৈরপি॥ ইত্যাশক্য দ্বয়োর্মধ্যে শুদ্ধির্যস্যাথ বৎসরে। কর্ণবেধো হিতস্তস্য নাত্র জ্যেষ্ঠবিচারণা॥—রাজমার্ত্তণ্ডে। নজন্মমাসে নচ

চৈত্র পৌষে নযুগ্ম বর্ষে নহরৌপ্রসুপ্তে। রবৌচদুষ্টে নচকৃষ্ণপক্ষে নজন্মভে কর্ণ বিধিঃ প্রশস্তঃ ॥

অস্যার্থঃ। কর্ণবেধ কহি শুন তাহার নির্ণয়। অযুগ্ম বৎসরে উত্তরায়ণ ভিন্ন নয় ॥ চৈত্র ভিন্ন মাস হয় সিতপক্ষ সার। সোম বুধ গুরু কিম্বা শুক্রাচার্য্যবার ॥ রিক্তা ভিন্ন তিথি পুষ্যা শ্রবণা ধনিষ্ঠা। রেবতী অশ্বিনী হস্তা নহেত অনিষ্ট ॥ পুনর্ব্বসু মৃগশিরা কিম্বা অনুরাধা। চিত্রা অথবা স্বাতি হৈলে নাহি হয় বাধা ॥ রবি শশী যদি তারা হয় অনুকুলা। লগ্নেতে কর্কট মীন ধনু কিম্বা তুলা ॥ মেষ বা মকর কর্ণবেধে শুভকর। যে কিছু নিষেধ আছে কহি অতঃপর ॥ দক্ষিণায়নেতে কিম্বা শ্রীহরি শয়নে। জ্যোতিষ প্রমাণে আর পৌষাগ্রহায়ণে ॥ মধ্যম অপর কাল এ কয় বর্জ্জিত। জন্ম তারা জন্ম চন্দ্রে নহে কদাচিৎ ॥ কিন্তু যদি দুই পুত্র থাকে বর্ত্তমান। অপর সম্ভব আছে হইবে সন্তান ॥ ষট্‌কর্ণ জানিয়া তাজা হয় দেবতার। অন্য পরে কাকথা মনুষ্য কোন ছার ॥ জ্যেষ্ঠ বা কনিষ্ঠ তার না করি বিচার। অপত্য দ্বয়ের মধ্যে শুদ্ধ হয় যার ॥ তাহারি উচিত কর্ণবেধ এই যুক্তি। অন্যথা না হয় এই জ্যোতিষের উক্তি ॥

---

বিদ্যারম্ভঃ।

লঘুচর শিবমূলাদোম্যপশুষ্টে পৌষ্ণে শশীযু চ হরিবোধে শুক্রজীবার্কবারে। উদিত বতি চ জীবে কেন্দ্রকোণেষু সৌম্যৈ র্পঠন দিনবর্জ্জং পাঠয়েৎ পঞ্চমাব্দে ॥ অনধ্যায়ানন্তরং যত্র প্রত্যারম্ভো নিষিধ্যতি। গর্গাদি মুনয়ঃ সর্ব্বে তনে গলগ্রহং ॥

অস্যার্থঃ। পঞ্চম বৎসরে হয় বিদ্যারম্ভ যুক্ত। শ্রীহরিশয়ন ভিন্ন উত্তরায়ণে উক্ত ॥ শুক্লপক্ষে হয় তার শ্রেষ্ঠ গুরুবার। ষষ্ঠী রিক্তা অনধ্যায় ভিন্ন তিথি আর ॥ অনধ্যায় ভিন্ন দিনে পুষ্যা হস্তা স্বাতি। পুনর্ব্বসু অশ্বিনী ভরণী বা রেবতী ॥ শতভিষা মৃগশিরা শ্রবণা ধনিষ্ঠা। পূর্ব্বভাদ্রপদ মঘা নহেত অনিষ্টা ॥ পূর্ব্বাষাঢ়া চিত্রা পূর্ব্বফল্গুনী কৃত্তিকা। বিদ্যারম্ভে উক্ত বটে অশ্লেষা বিশাখা ॥ এ কয় নক্ষত্র বিদ্যারম্ভেতে উত্তম। বা শুক্রবারে মাত্র গণ্য সে মধ্যম ॥ এই রূপে বিদ্যারম্ভে যে দিন করিবা। পর দিন প্রত্যারম্ভ অবশ্য দেখিবা ॥ কদাচিৎ তাহে যদি উক্ত নাহি হয়। গলগ্রহ দিন তবে গর্গ আদি কয় ॥

অনধ্যায় তিথি।

অনধ্যায় তিথি যাহা কহে সব ঋষি। অমাবস্যা পূর্ণিমা অষ্টমী চতুর্দ্দশী ॥ আশ্বিনের দ্বিতীয়া যে উভয় পক্ষীয়া। চৈত্র কার্ত্তিকের হয় অসিত দ্বিতীয়া ॥ হরি শয়নের তথা উত্থানের তিথি। প্রতিপদ মন্বন্তরা যুগাদ্যা প্রভৃতি ॥ এই সব অনধ্যায় তিথি হয় গণ্য। উপনয়নাধ্যয়নে অবশ্যই মান্য ॥

অনধ্যায় দিন।

দক্ষিণায়নের কিম্বা উত্তরায়ণের। মহাবিষুবের কিম্বা জল বিষুবের ॥ অনধ্যায় বলি ইহা অবশ্য বর্জ্জন। অথবা যে দিন হয় সন্ধ্যায় গর্জ্জন ॥ গ্রহণের দিনাবধি সপ্ত কিম্বা তিন। বুধগণে কহে এই অনধ্যায় দিন ॥

## চূড়াকরণ।

প্রথম বৎসরে কিম্বা তৃতীয় বৎসরে। অথবা বয়স কুলাচার অনুসারে ॥ উত্তরায়ণে উক্ত কিন্তু চৈত্রমাসে নয়। শুক্লপক্ষে রবি চন্দ্র তারা শুদ্ধ কয়॥ রবি কুজ শনি ভিন্ন আর যত বার। চূড়াকার্য্য প্রতিষ্ঠায় হইবে সুসার॥ রিক্তা প্রতিপদ ষষ্ঠী অষ্টমী পূর্ণিমা। এভিন্ন সকল ভাল যত তিথি সীমা॥ রেবতী রোহিণী অশ্বি পুষ্যা বা ধনিষ্ঠা। শ্রবণা বা স্বাতি হস্তা মৃগশিরা জ্যেষ্ঠা॥ শতভিষা পুনর্ব্বসু চিত্রাদি নক্ষত্রে। নিষিদ্ধ না হয় জানি চূড়াকার্য্য মাত্রে॥ কিন্তু দশ যোগ ভঙ্গ দোষ যুত বেধ। যামিত্রাদি এ সকলে আছয়ে নিষেধ॥ কন্যা ধনু মীন বৃষ কর্কট মিথুন। এই কয় লগ্ন চূড়া কার্য্যেতে নিপুণ। জন্ম চন্দ্র জন্ম তারা আর জন্ম মাস। শাস্ত্রেতে নিষেধ ইথে আছয়ে প্রকাশ॥ দক্ষিণায়নের মধ্যে বিধি আছে কয়। কিন্তু পৌষ মাস কদাচিৎ উক্ত নয়॥ চূড়ায় বিষয়ে যদি হয় জ্যেষ্ঠ পুত্র। জৈষ্ঠের দশম দিন ত্যাজ্য হয় মাত্র॥ অগ্রহায়ণের ত্যাজ্য হয় সমুদয়। চূড়া করণের বিধি জ্যোতিষেতে কয়॥

## উপনয়ন।

জীবার্কেন্দুড় শুদ্ধৌ হরিশয়নবহিস্তাম্বরে চোত্তরস্থে স্বাধ্যায়ে
বেদবর্ণাধিপ ইহ শুভদে ক্ষৌরিভে নাদিতৌ চ। শুক্রার্কে
জ্যর্ক্ষলগ্নে রবিমদন তিথিং প্রোজ্য্য যষ্ঠাষ্টমেন্দুং নো জীবা-
স্তাতিচারে কসিত গুরুদিনে কাল শুদ্ধৌ ব্রতংস্যাৎ॥ দ্বিতী-
য়ৈকাদশী গ্রাহ্যা পঞ্চমী দশমী তথা। তৃতীয়া চৈব মেধাবী
ভবেদত্র বলান্বিতঃ। পক্ষয়োর্মাঘমাসস্য দ্বিতীয়াং পরিবর্জ্জয়েৎ॥

অস্যার্থঃ। উপনয়নের বিধি, আছে বস্তু প্রতি বাদি, হরিশয়নেতে নাহি হয়। উত্তরায়ণেতে বিধি, শুদ্ধ কাল হয় যদি, রবি গুরু চন্দ্রশুদ্ধ কয়॥ আর তারা শুদ্ধ হয়, বেদাধিপ শুদ্ধ রয়, কিম্বা জাত্যধিপ শুদ্ধ হবে। রবি গুরু শুক্রাচার্য্য, এই তিন বার গ্রাহ্য, তিথির নিষেধ কহি তবে॥ অনধ্যায় নাহি হয়, অনধ্যা দিনেতে নয়, প্রতিপদ সপ্তমীতো ত্যাজ্য। বিবেচনা কর তবে, যেবা তিথি উক্ত হবে, রিক্তা ত্রয়োদশী নহে গ্রাহ্য॥ অশ্বিনী পুষ্যা রেবতী, শ্রবণা ধনিষ্ঠা স্বাতি, মৃগশিরা শতভিষা জ্যেষ্ঠা। হস্তা চিত্রা নক্ষত্রে, আর চিন্তামণি মতে, রোহিণী নক্ষত্র হয় শ্রেষ্ঠা॥ মতান্তরেতে রোহিণী, আর যে পূর্ব্বফল্গুনী, ভাদ্রপদদ্বয়তো মধ্যম॥ উপনয়নের দিবা, অনুক্ত বা উক্ত যেবা, শাস্ত্রসিদ্ধ জ্যোতিষ নিয়ম॥

## মন্বন্তরা।

অশ্বযুক্ শুক্ল নবমী দ্বাদশী কার্ত্তিকীতথা। তৃতীয়া চৈত্রমাসস্য তথাভাদ্র
পদস্যচ। ফাল্গুণস্যাপ্যমাবস্যা পৌষস্যৈকাদশী তথা। আষাঢ়স্যাপি
দশমী তথা মাঘস্য সপ্তমী। শ্রাবণস্যাষ্টমী কৃষ্ণা তথাষাঢ়স্য পূর্ণিমা।
কার্ত্তিকী ফাল্গুনী চৈত্রী জ্যৈষ্ঠী পঞ্চদশীস্মৃতা। মন্বন্তরাদয়স্ত্বেতা।
দত্তস্যাক্ষয়কারিকাঃ॥ (তৃতীয়াচৈব মাঘস্যেতিকল্পতরৌতু তৃতীয়া চৈত্র-
মাসস্যেতি পাঠ দ্বৈধে॥

অস্যার্থঃ। আশ্বযুক্ শুক্ল পক্ষ নবমীর দিন। কার্ত্তিকী দ্বাদশী সিত বুঝিবে

প্রবীণ ॥ তৃতীয়া চৈত্রের শুক্লা অথবা ভাদ্রের। পৌষটৈস্থকাদশী শুক্লা অমা ফাল্গুণের ॥ আষাঢ় মাসের হয় শুক্লা সে দশমী। মাঘের জানিবা সিতপক্ষীয়া সপ্তমী ॥ শ্রাবণী অষ্টমী কৃষ্ণা আষাঢ়ী পূর্ণিমা। ফাল্গুনী চৈত্রের জ্যৈষ্ঠী পঞ্চ দশী সীমা ॥ মন্বন্তরা বলি ইহা জানিবে নিশ্চয়। ধর্ম্মা ধর্ম্ম পাপ পুণ্য করিলে অক্ষয় ॥ মাঘের তৃতীয়া ইহা কল্পাতক কয়। তৃতীয়া চৈত্রের ইহা পাই বেদে হয় ॥

অক্ষয়া।

সোমবারে অমা রবিবারেতে সপ্তমী। চতুর্থী মঙ্গল শুক্রবারেতে অষ্টমী ॥ হইলে অক্ষয়া নাম হইবে তাহার। স্মৃতিশাস্ত্রে ঋষিগণে এই কহে সার ॥ যদি করে পাপ কিম্বা ধর্ম্মের সঞ্চয়। ষষ্টি জন্ম সহস্রেতে হইবে অক্ষয় ॥

পুণ্যতরা।

শনি কুজবারে যদি কৃষ্ণাষ্টমী পায়। কিম্বা চতুর্দ্দশী কৃষ্ণা পুণ্যতরা তায় ॥

গ্রহযাগ।

প্রতিপদ দ্বিতীয়া তৃতীয়া পঞ্চমীতে। পৌর্ণমাসী ত্রয়োদশী কিম্বা দশমীতে ॥ সোম বুধ গুরু আর দনুজের পূজ্য। প্রতিষ্ঠা কি যাগ কর্ম্মে এই সব গ্রাহ্য ॥

শান্তিক গ্রহপূজা।

রবি সোম বুধ গুরু শুক্রাচার্য্যবারে। শুক্লপক্ষে শুভ তিথি সুলগ্নানুসারে ॥ পুষ্যা মৃগশিরা অনুরাধা বা অশ্বিনী। রেবতী বা চিত্রা হস্তা উত্তরফল্গুনী ॥ উত্তর-ভাদ্রপদ উত্তরাষাঢ়াদি কয়। শুভ শান্তি গ্রহপূজা সুপ্রশস্ত হয় ॥

গৃহারম্ভঃ।

গ্রামের অক্ষর লয়ে রস মিশাইবে। বাণেতে পূরিয়ে শেষে ঋক্ষেতে হরিবে ॥ হরণ করিলে অঙ্ক শেষ যাহা থাকে। গ্রামের নক্ষত্র সেই জানিবা তাহাকে ॥ সে ঋক্ষে যে রাশি হয় কর বিবেচনা। আপন রাশির সঙ্গে করিয়ে গণনা ॥ বিবাহে যেরূপ মিলে সেরূপ মিলিলে। শুভাশুভ হয় রাশি জ্যোতিষেতে বলে ॥ বাস্তুজাতি জানিতে যদ্যপি ইচ্ছা কর। দীর্ঘ প্রস্থ যত হাত সেই অঙ্ক ধর ॥ ত্রিযুক্ত করিয়া তাকে বসুতে হরিলে। শেষাঙ্কেতে বাস্তু জাতি জ্যোতিষেতে বলে ॥ একে বিপ্র দুয়ে ক্ষত্রি তৃতীয়েতে বৈশ্য। চতুর্থেতে শূদ্র নীচ পঞ্চমে অবশ্য ॥ ষষ্ঠেতে যবন হয় সপ্তমে নর্ত্তক। অষ্টমে হড়িডপ সর্ব্ব লক্ষণ দায়ক ॥ ধন নাশ করে বিপ্র যুদ্ধদ ক্ষত্রিয়। ধনাপহারক বৈশ্য প্রমাণে জানিয় ॥ শূদ্র পীড়া কর নীচ সন্তান দায়ক। যবন ধনদ নিত্যানন্দ সে নর্ত্তক ॥ সর্ব্ব সুলক্ষণ যুক্ত হড়িডপ হইলে। এই মত শুভাশুভ জ্যোতিষেতে বলে ॥

গৃহারম্ভ উক্ত হয় সকল মাসেতে। কিঞ্চিৎ বিশেষ মাত্র আছয়ে তাহাতে ॥ ভাদ্র বা আশ্বিন আর কার্ত্তিক মাসেতে। উত্তর দ্বারি গৃহারম্ভ প্রশস্ত ইহাতে ॥ পৌষা গ্রহায়ণ মাঘে পূর্ব্ব দ্বারি যুক্তি। বৈশাখ ফাল্গুণ চৈত্রে যাম্যদ্বারি উক্তি ॥ জ্যৈষ্ঠাষাঢ় শ্রাবণে পশ্চিম দ্বারি হয়। মাসের বিশেষ এই জ্যোতিষেতে কয় ॥ পূর্ণিমা অবধি কৃষ্ণ অষ্টমী পর্য্যন্ত। পূর্ব্ব দ্বারি গৃহারম্ভ না করো একান্ত ॥ কৃষ্ণ পক্ষে নবমী অবধি চতুর্দ্দশী। পশ্চিমের দ্বার গৃহারম্ভে হয় দোষী ॥ শুদ্ধ কালে সোম বুধ বৃহস্পতিবারে। রিক্তা ভিন্ন তিথি হস্তা পুষ্যা অনুসারে ॥ রোহিণী কি

মৃগশিরা চিত্রা বা ধনিষ্ঠা। উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া হয় শ্রেষ্ঠা।। উত্তরভাদ্রপদ শতভিষা অনুরাধা। রেবতী শ্রবণা স্বাতি ইতে নাহি বাধা।। অতিগণ্ড শূল বজ্র আর ব্যতীপাত। বৈধৃতি পরিঘ কি বিষ্কুম্ভ বা ব্যাঘাত।। এই কয় যোগ বিনা সব যোগ উক্ত। করণেতে বিষ্টি ভিন্ন গৃহারম্ভে যুক্ত।। শনিবার মূলাশ্বিনী মধ্যম জানিবে। শ্রবণাদি ছয় বুধে যাম্যে না যাইবে।। শ্রবণাদি ছয় ঋক্ষে গৃহাদি বন্ধন। অথবা তাহার তৃণ আদি আহরণ।। কদাচ কর্ত্তব্য নহে জ্যোতিষেতে মানা। করিলে যে দোষ আছে কর বিবেচনা।। ধনিষ্ঠা প্রভৃতি করি যে পঞ্চ নক্ষত্র। গৃহাদি বন্ধনে দোষ প্রকাশিত অত্র।। অগ্নি পীড়া ভয় শোক নৃপতি পীড়ন। ধনক্ষয় আদি হয় এপঞ্চ দূষণ।।

গৃহ প্রবেশ।

যখন হইবে গৃহারম্ভ সমাপন। গজ বাজি বন্ধ যূপ করিয়া স্থাপন।। গ্রামেতে প্রবেশে কিম্বা নগরে বা পুরে। অন্য বারাপেক্ষা শুভ কর শনৈশ্চরে।। ব্যক্ত হইয়াছে গৃহারম্ভে যে সকল। প্রবেশেতে উক্ত সেই সব অবিকল।। জ্যেষ্ঠা পুনর্ব্বসু বার বেশী মাত্র শনি। গৃহ প্রবেশন এই জ্যোতিষে বাখানি।। কিম্বা সোম বুধ গুরু শনি শুক্রাচার্য্য। রিক্তা ভিন্ন তিথি গৃহ প্রবেশেতে গ্রাহ্য।। পুষ্যা হস্তা মৃগশিরা অথবা রোহিণী। শ্রবণা ধনিষ্ঠা চিত্রা কিম্বা ত্রিউত্তরাণী।। শতভিষা অনুরাধা অথবা রেবতী। জ্যেষ্ঠা পুনর্ব্বসু কিম্বা যদি পায় স্বাতি।। চন্দ্র তারা শুদ্ধ হইলে গৃহ প্রবেশন। এইত যথার্থ কহে জ্যোতিষ বচন।।

কুম্ভতরুরম্ভা, দধ্যক্ষত কিম্বা, পুষ্প ফল আম্রশাখা। মাঙ্গলিক দ্রব্য, পক্ষি আদি সর্ব্ব, আবশ্যক হয় রাখা।। স্বর্ণ দ্বিজ ভাগে, বস্ত্র দিয়ে আগে, বিশেষ যে সব চাহি। সস্ত্রীক হইয়া, গোপুচ্ছ ধরিয়া, প্রবেশ গৃহেতে গৃহী।।

দীক্ষা।

ধ্রুবমৃদু নক্ষত্রগণে রবি শুভবারেষু সুতিথৌ দীক্ষা।
স্থিরলগ্নে শুভেচন্দ্রে কেন্দ্র ত্রিকোণে শুভেগুরৌ ধর্ম্মে।।

ভুজবলে যথা। যুগাদাবয়নে পুণ্যে কর্ত্তব্যং বিষুবদ্বয়ে চন্দ্র সূর্য্য
গ্রহেবাপি দিনেপুণ্যের্থ পর্ব্বসু। যাতিথির্যস্য দেবস্য তস্যাং বা
তস্য দীক্ষণে। গ্রহাগম বিশেষেণ প্রতিষ্ঠা মুক্তিদায়িনী।।

যে যে দেবের যে যে তিথি।

পদ্মপুরাণে। প্রতিপদ্ধনদস্যোক্তা পবিত্রা রোহণে তিথিঃ। শ্রিয়াদেব্যা
দ্বিতীয়াচ তিথীনামুত্তমা স্মৃতা। তৃতীয়াত্র ধবান্যাচ চতুর্থী তৎসুতস্যচ।
পঞ্চমী সোমরাজস্য ষষ্ঠী প্রোক্তা গুহস্যচ। সপ্তমী ভাস্করস্যোক্তা
দুর্গায়াশ্চাষ্টমী তিথিঃ। মাতৃণাং নবমীপ্রোক্তা দশমী বাসুকেস্তথা।
একাদশী ঋষীণাঞ্চ দ্বাদশী চক্রপাণিনঃ। ত্রয়োদশী ত্বনঙ্গস্য শিবস্যচ
চতুর্দ্দশী। মমচাপি মুনি শ্রেষ্ঠ পৌর্ণমাসী তিথিঃ স্মৃতা।।

অস্যার্থঃ। হয় যদি চৈত্র মাসেতে সুদীক্ষিতা। শাস্ত্র মতে তাহাতে কেবল দুঃখ যুতা।। বৈশাখ মাসেতে হয় ধনের সঞ্চয়।। জ্যৈষ্ঠে মরণ আষাঢ়ে বন্ধু-নাশ হয়।। শ্রাবণে সম্পত্তি ভাদ্রে সন্তানের ক্ষয়। আশ্বিনেতে সকল প্রকার

সুখোদয় ॥ জ্যোতিষ প্রমাণে কয় কার্ত্তিকেতে জান। সুখোদয় হয় অগ্রহায়ণে বিধান ॥ পৌষে জ্ঞানক্ষয় মাঘে মেধাবৃদ্ধি কার্য্য। ফাল্গুনেও ঐ কিন্তু মল মাস ত্যাজ্য ॥ শনি কুজ ভিন্ন আর যত উক্ত বার। জ্যোতিষ প্রমাণে কিন্তু শুক্ল কাল সার ॥ প্রশস্ত পূর্ণিমা কিম্বা উভয় পক্ষিয়া। সপ্তমী দশমী ত্রয়োদশী বা দ্বিতীয়া ॥ উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া বা রোহিণী। উত্তরভাদ্রপদ চিত্রা অনুরাধাশ্বিনী ॥ হস্তা মৃগশিরা স্বাতী বিশাখা ধনিষ্ঠা। শতভিষা রেবতী ভরণী হয় শ্রেষ্ঠা। উক্ত কয় আর্দ্রা পুষ্যা অথবা শ্রবণা। একয় নক্ষত্রে দীক্ষা কভু নহে মানা ॥ যোগ বলি সৌভাগ্য শোভন আর প্রীতি। আয়ুষ্মান বরীয়ান শুক্র সাধ্য ধৃতি ॥ ধ্রুব বৃদ্ধি শিব সিদ্ধি সুকর্ম্মা হর্ষণ। ব্রহ্ম ইন্দ্র এই মাত্র যোগ নিরূপণ ॥ কিন্তুঘ্ন শকুনি নাগ আর চতুষ্পাদ। বিষ্টি ভিন্ন করণেতে নাহি করে বাদ ॥ চন্দ্র তারা শুদ্ধ হৈলে দীক্ষায় প্রশস্ত। অকালে কর্ত্তব্য নয় বিচার অত্রস্থ ॥ জন্মস্থ তারাতে কিম্বা বিষুবে অয়নে। উত্তম তীর্থেতে রবি শশীর গ্রহণে ॥ শ্রাবণী পূর্ণিমা চৈত্র শুক্ল চতুর্দ্দশী। ইহাতে বিচার নাই বার তিথি রাশি ॥ কিম্বা গুরু প্রসন্ন হইয়া দেন মন্ত্র। দিন ক্ষণ নাহি চায় ব্যবস্থা এ তন্ত্র ॥ যে দেবের যেই তিথি সে তিথি পাইলে। দীক্ষায় মুক্তি দায়িনী জ্যোতিষেতে বলে ॥

দেবতা গঠন।

সোম বুধ কিম্বা হবে বৃহস্পতিবার। রিক্তা ভিন্ন তিথি কিন্তু শুক্ল পক্ষে সার ॥ উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া রোহিণী। উত্তরভাদ্রপদ পুষ্যা হস্তা বা অশ্বিনী ॥ চিত্রা অনুরাধা মৃগশিরা বা রেবতী। শতভিষা পুনর্ব্বসু শ্রবণা কি স্বাতী ॥ ধনিষ্ঠা নক্ষত্র চন্দ্র তৃতীয়া দশম। একাদশ চন্দ্র কিম্বা জন্মস্থ সপ্তম ॥ দেবতা গঠনে উক্ত এই মাত্র হয়। জন্ম তারা ষোড়শ দশম কিন্তু নয়। ত্রয়োবিংশ অষ্টাদশ অথবা পঞ্চম। বিংশতিভ ত্যাজ্য দেব গঠনে নিয়ম ॥

দেবতাদি প্রতিষ্ঠা ও অভিষেক।

দেবাদি প্রতিষ্ঠা কয় উত্তরায়ণেতে। শুক্লপক্ষে উক্ত হয় সুশুদ্ধ কালেতে ॥ সোম বুধ গুরু কিম্বা শুক্রাচার্য্য বারে। প্রতিপদ দ্বিতীয়া তৃতীয়া অনুসারে ॥ ত্রয়োদশী পূর্ণিমা পঞ্চমী বা দশমী। অসিত পক্ষের মাত্র পঞ্চমী অষ্টমী ॥ পূর্ব্বাষাঢ়া উত্তরাষাঢ়া উত্তরফল্গুনী। পূর্ব্বভাদ্রপদ উত্তরভাদ্রপদাশ্বিনী ॥ জ্যেষ্ঠা মূলা শ্রবণা বা রোহিণী রেবতী। পুষ্যা মৃগশিরা অনুরাধা কিম্বা স্বাতী। সামান্যত পুষ্করণ্যাদি দেবতা প্রতিষ্ঠা। জ্যোতিষ প্রমাণে হয় এই সব শ্রেষ্ঠা ॥ জ্যেষ্ঠা হস্তা পুনর্ব্বসু রেবতী রোহিণী। উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া বা অশ্বিনী ॥ পুষ্যা মৃগশিরা কিন্তু এ নক্ষত্র কয়। সুপ্রশস্ত বিষ্ণু প্রতিষ্ঠায় মাত্র হয় ॥ পুনর্ব্বসু অনুরাধা রেবতী শ্রবণা। শিব প্রতিষ্ঠায় কিন্তু নাহি করে মানা ॥ পুষ্যাশ্বিনী জ্যেষ্ঠা পূর্ব্বফল্গুনী নক্ষত্রে। সুপ্রশস্ত হয় ইন্দ্র অভিষেক মাত্রে ॥

পুষ্করণ্যারম্ভ।

শ্রীহরিশয়ন ভিন্ন, রবি শশি শুদ্ধ গণ্য, কিন্তু তায় হবে শুক্ল পক্ষ। সোম বুধামরাচার্য্য, কিম্বা ত্রিদশারি পূজ্য, রিক্তা ভিন্ন তিথি করি লক্ষ্য ॥ উত্তরফল্গুনী

পুষ্যা, অনুরাধা শতভিষা, উত্তরাষাঢ়া হস্তা বা ধনিষ্ঠা। উত্তরভাদ্রপদ উক্তি, মৃগশিরা মঘা যুক্তি, পুষ্করিণী আরম্ভে হয় শ্রেষ্ঠা॥

হলপ্রবাহ বীজবপনাদি।

ত্যাজ্য করি শনি কুজ রিক্তা বা দ্বাদশী। অমাবস্যা অষ্টমী অথবা পৌর্ণমাসী॥ পূর্ব্বভাদ্রপদ মঘা কৃত্তিকা ভরণী আর্দ্রাশ্লেষা আর ত্যাজ্য সে পূর্ব্বফল্গুনী॥ এই সব ভিন্ন অবশিষ্ট যে সকল। বুঝিয়ে নিষেধ বিধি করিবেক হল॥ বীজাদি বপন কিম্বা ধান্যাদি রোপণ। অবশ্য হইবে ইথে জ্যোতিষ বচন॥

ধান্যচ্ছেদন।

হস্তা চিত্রা স্বাতি উত্তরফল্গুনী উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ জ্যেষ্ঠা মূলা আর্দ্রাশ্লেষা শ্রবণা ধনিষ্ঠা পূর্ব্বভাদ্রপদ মৃগশিরা পূর্ব্বাষাঢ়া কৃত্তিকা মঘা ভরণী পুষ্যা এই সকল রিক্তা ভিন্ন তিথিতে শনি মঙ্গল ভিন্ন বারে প্রথম ধান্যচ্ছেদন করিবে॥

নবান্ন।

যথা দীপিকায়াং। ত্রয়োদশীং জন্মদিনঞ্চ নন্দাং জন্মর্ক্ষ তারাং সিত নাগরঞ্চ। ত্যক্ত্বা হরিজেন্দু করাস্ত্যমৈত্র ধ্রুবেষুচ শ্রাদ্ধ বিধান মিষ্টং॥ তেষু খাদি শিবান্নোসু বিভৌম শনিবাসরে। অন্নপ্রাশনবৎ কুর্য্যান্নবান্ন ফল ভোজনং॥

সূর্য্যেটৈব বিশাখগে স্মরতিথৌ পাপে ত্রিভস্থাম্বিতে নন্দা মন্দ মহীজ বাদ্য দিবসে পৌষে মধৌ কার্ত্তিকে। তেষ্বাক্ষিশিবেষু বিষ্ণুশয়নে কৃষ্ণে শশিন্যস্টগে শ্রাদ্ধং ভোজনকংনবান্নবিহিতং পুত্রার্থনাশপ্রদং॥ জ্যেষ্ঠাশেষার্দ্ধগে সূর্য্যে মৃগনেত্রা নিশাত্মকে। নবান্নৈর্ভোজনং শ্রাদ্ধং জন্ম চন্দ্রতিথৌনচ॥ ব্রহ্মপুরাণে— প্রাশ্নীয়া দধিসংযুক্তং নবং বিপ্রাভি মন্ত্রিতং॥

অস্যার্থঃ। হরিশয়নের মধ্যে কেবল আশ্বিনে। হরিশয়নের পূর্ব্ব আষাঢ়ে ফাল্গুনে॥ বৈশাখ জৈষ্ঠেতে আর মাঘেতে নিশ্চয়। অগ্রহায়ণের উক্ত নহে সমুদয়॥ বৃশ্চিকের আদ্য তিন দিন দণ্ড বিংশ। উহার দ্বিগুণ ত্যাজ্য হয় শেষ অংশ॥ শনি কুজ শুক্রবার নাহি করি গ্রাহ্য। রিক্তা নন্দা ত্রয়োদশী জন্ম তিথি ত্যাজ্য॥ নবান্ন নহেতো করা পূর্ব্বফল্গুনীতে। পূর্ব্বভাদ্রপদ মঘা আর ভরণীতে॥ পূর্ব্বাষাঢ়া অশ্লেষার্দ্রা এ সকল ভিন্ন। চন্দ্র তারা অনুকূলে কর্ত্তব্য নবান্ন॥ নবান্ন ভোজন শ্রাদ্ধ অষ্টম চন্দ্রেতে। পুত্র অর্থ ক্ষয় হয় কহে জ্যোতিষেতে॥

বাণিজ্য।

সোম বুধ বৃহস্পতি কিম্বা শুক্রাচার্য্য। রিক্তা ভিন্ন তিথি হয় বাণিজ্যেতে গ্রাহ্য॥ পুষ্যাশ্বিনী হস্তা চিত্রা অনুরাধা স্বাতি। শতভিষা পুনর্ব্বসু শ্রবণা রেবতী॥ ধনিষ্ঠা নক্ষত্র আর চন্দ্র তারা শুদ্ধ। বণিজকরণ পাইলে না হয় বিরুদ্ধ॥

ঋণদান প্রদান নিষেধ।

পূর্ব্বভাদ্রপদ কিম্বা কৃত্তিকা ভরণী। অশ্লেষা অথবা মঘা কি পূর্ব্বফল্গুনী॥ জ্যেষ্ঠা কিম্বা মূলা অথবা আর পূর্ব্বাষাঢ়া। স্বাতি বা বিশাখা আর্দ্রা এই কয় ছাড়া॥ অপর নক্ষত্র ঋণ দানে সুপ্রশস্ত। মৃদুগণে দেওয়া নয় বিচার অত্রস্থ॥ অর্থাদনুরাধা চিত্রা মৃগ বা রেবতী। গ্রহণেতে শুভ নহে প্রদানের প্রতি॥

নববস্ত্র পরিধান।

বুধ শুক্র গুরুবারে. বিশাখা রোহিণী তারে, অনুরাধা অথবা ধনিষ্ঠা ।। হস্তা চিত্রা পুষ্যা স্বাতি, উত্তরাষাঢ়া রেবতী, উত্তরফল্গুনী হয় শ্রেষ্ঠা ।। উত্তরভাদ্রপদাশ্বিনী, পুনর্ব্বসু উৎসবাদি, জন্ম তিথি অথবা নক্ষত্র ॥ দেব দ্বিজে তুষ্ট করি, রিক্তা ভিন্ন তিথি ধরি, তবে নববস্ত্র পরি মাত্র ॥

শঙ্খরত্নাদি ধারণ ॥

শঙ্খরত্ন পরিবার আবশ্যক যার। রিক্তা ভিন্ন তিথি বুধ বৃহস্পতিবার ।। শ্রীহরিশয়ন ভিন্ন অন্য কালে ইষ্টা। পুনর্ব্বসু পুষ্যা মঘা হস্তা বা ধনিষ্ঠা ।। অনুরাধা মৃগশিরা কিম্বা ত্রিউত্তরাণি। কিম্বা তায় যদি পায় চিত্রা বা রোহিণী ॥ অবশ্য দেখিবা তায় চন্দ্র তারা শুদ্ধ। রত্নাদিধারণে তবে না হবে বিরুদ্ধ ॥

সীমন্তোন্নয়ন।

গর্ভাবধি ষষ্ঠমাসে অথবা অষ্টম। রবি কুজ সুরাচার্য্য বারেতে উত্তম ।। রিক্তা ভিন্ন তিথি অনুরাধা মঘা স্বাতি। মৃগশিরা মূলা হস্তা শ্রবণা রেবতী ॥ পূর্ব্বাষাঢ়া উত্তরাষাঢ়া উত্তরফল্গুনী। পুনর্ব্বসু পুষ্যা পূর্ব্বফল্গুনী অশ্বিনী ॥ ভাদ্রপদ দ্বয় আর্দ্রা এ বয় নক্ষত্র। কন্যা তুলা মীন বিছা সিংহ লগ্ন মাত্র ॥ সীমন্তোন্নয়ন উক্ত এই মাত্র হয়। জ্যোতিষ প্রমাণে ইহা ভিন্ন কিছু নয় ॥

পুংসবন।

গর্ভ সঞ্চারের পর তৃতীয় মাসেতে। বৃহস্পতি রবিবার কিম্বা ভূমিসুতে ।। নন্দা তিথি উক্ত আর যদি হয় ভদ্রা। পুষ্যা মৃগশিরা হস্তা শ্রবণা না আর্দ্রা ॥ পুনর্ব্বসু মূলা পূর্ব্বফল্গুনী রেবতী। পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ কিম্বা স্বাতি ॥ চন্দ্র তারা শুদ্ধ যুতবেধ নাহি রবে। দশযোগ ভঙ্গ দোষ যদি না থাকিবে ।। অথবা মাসিকবেধ দোষ নাহি রয়। কর্ত্তব্য সে পুংসবন জ্যোতিষেতে কয় ॥

যাত্রার বিবরণ।

অর্থেতে অনর্থ ঘটে নহে অসম্ভব। দুর্ভাগার ভাগ্যবশে জানিবে সে সব ।। অমৃতাকাঙ্ক্ষায় করে বিষ উপার্জ্জন। তার সাক্ষী সমুদ্র মন্থনে পঞ্চানন ।।

দিক্‌পতি হৃদয়ে ধ্যান করিয়া সত্বর। সমুখে করিয়া সেই দিকের ঈশ্বর ।। অন্তরে প্রবেশ যবে করে সমীরণ। স্বস্তীতি বলিয়া ফেলো দক্ষিণ চরণ ।।

দিগীশ হৃদয়ে ধরি করিবে গমন। পূর্ব্বে ইন্দ্র অগ্ন্যাদি করিয়া স্মরণ ॥ শুক্লাম্বর শুক্র মাল্য করিয়া ধারণ। নিঃক্ষেপ করিবা অগ্রে দক্ষিণ চরণ ।। স্নান করি সিতাম্বরে হইয়া সুবেশ। শুদ্ধচিত্তে পূজি গুরু দ্বিজ গো দিনেশ ।। প্রজ্বলিত অগ্নি শিখা প্রদক্ষিণ করি। প্রণামাশির্ব্বাদে তবে হবে অগ্রসারি ॥ যাত্রা সংস্কৃচিত পক্ষি আবশ্যক দেখা। যাত্রায় সুসিদ্ধ হয় জ্যোতিষের লেখা ।।

মাঙ্গলিক পুষ্প রত্নে পূজ্য ব্যক্তি গণে। সন্তুষ্ট না করি যথা যোগ্য সম্ভাষণে ।। সেইজন সদাচার হইবে সুধীর। গৃহ হইতে কদাচ সে না করে বাহির ।। গৃহ হইতে অন্য গৃহ গর্গাচার্য্য উক্তি। সীমা হৈতে সীমান্তর ভৃগুর সুযুক্তি ।। শরক্ষেপান্তর কহে ভরদ্বাজ শ্রেষ্ঠ। নগর ছাড়িয়া যাবে কহেন বশিষ্ঠ।।

বরাহ কহেন শুন অন্য প্রকরণ। ত্যজিবে সে ঘর যথা করয়ে ভোজন ।।

শয়ন মন্দির ত্যাগ অবশ্য করিবে। তাহা হইলে যাত্রা সিদ্ধ সর্ব্বথা হইবে॥ দূরস্থ জলস্থ কিম্বা শয়নে যে জন। ব্যাধিতে পীড়িত কিম্বা যাগস্থ ব্রাহ্মণ॥ করিতে না হয় এই কয়ে অভিবাদন। জ্যোতিজ্ঞ বরাহাচার্য্য এইরূপ কন॥

পূর্ব্বদিগে সপ্ত দিনে যাত্রা না ভাঙ্গিবে। পঞ্চ দিন দক্ষিণেতে যাত্রা না টুটিবে॥ তিন দিন পশ্চিমেতে পাবে ক্ষিতীশ্বর। এরূপ তৃতীয় দিনে জানিবে উত্তর॥ কিন্তু কোন শাস্ত্রবিদ একথা না মানে। ত্রিপঞ্চ সপ্তাহ নষ্ট চাহে দিন গণে॥ বাঞ্ছিতার্থ ফল প্রাপ্ত যাত্রায় হইবে। জ্যোতিষ বচন ইহা নিতান্ত জানিবে॥ অষ্ট চন্দ্রে জন্ম ঋক্ষে ভৌম শনৈশ্চরে। গন্তব্য হইলে তবু জ্যোতি মান্য করে॥ গন্তব্য না হয় অতি গর্হিত দিনেতে। বিশেষ নিষেধ আছে কহিব যাহাতে॥ জন্ম পক্ষে জন্ম মাসে অষ্টম শশিতে। আয়ুঃক্ষয় হয় ব্যাধি বধ বন্ধনেতে॥

যাত্রিক তিথ্যাদি।

শুক্ল প্রতিপদ হয় যাত্রায় নিষিদ্ধ। কৃষ্ণ প্রতিপদ হয় যাত্রায় সুসিদ্ধ॥ সুবেশেতে গমন হয় উভয় দ্বিতীয়া। ইহার মধ্যেতে জ্ঞাত দ্বিতীয়া ত্যজিয়া॥ তৃতীয়ার জয় হয় শুভ সবিশেষ। চতুর্থী যাত্রায় হয় বধ বন্ধ ক্লেশ॥ পঞ্চমী অভীষ্ট লাভ ষষ্ঠীতে নির্ধন। সপ্তমীতে ভূমিলাভ জ্যোতিষেতে কন॥ অষ্টমীতে অস্ত্রাঘাত মৃত্যু নবমীতে। ধনলাভ হয় যাত্রা করিলে দশমীতে॥ রোগনাশ হয় একাদশী যাত্রাকালে। নিষ্ফল যেবা যাত্রা দ্বাদশীতে বলে॥ সর্ব্বকার্য্য সিদ্ধি যাত্রা হয় ত্রয়োদশী। অযাত্রিক উভয়পক্ষীয় চতুর্দ্দশী॥ নিষ্ফল পূর্ণিমা যাত্রা কদাচিৎ নয়। অমায় করিলে যাত্রা যায় যমালয়॥ শুভাশুভ তিথি যেবা কর বিবেচনা। মানদক্ষ্য গ্রহস্পর্শ করিবে গণনা॥ সিদ্ধি যোগামৃতযোগ তাতে কর দৃষ্ট। হইবে যাত্রায় শুভ ঘুচিবে অরিষ্ট॥ রবি কুজ শনিবারে যাত্রা না করিবে। পাপ চন্দ্রকালে সোমবারে না যাইবে॥

যাত্রিক উত্তম নক্ষত্র।

অশ্বিনী বা অনুরাধা অথবা রেবতী। মৃগশিরা মূলা পুনর্ব্বসু পুষ্যা খ্যাতি॥ হস্তা জ্যেষ্ঠা লইয়া যে এ নক্ষত্র নয়। প্রস্থানে উত্তম হয় জ্যোতিষেতে কয়॥

যাত্রিক মধ্যম নক্ষত্র।

রোহিণী পূর্ব্বফল্গুনী পূর্ব্বাষাঢ়া পরা। পূর্ব্বভাদ্রপদ চিত্রা স্বাতি হয় কিবা॥ শতভিষা শ্রবণা ধনিষ্ঠা লয়ে নব। যাত্রায় মধ্যম হয় জ্যোতিষেতে কয়॥

যাত্রায় অধম নক্ষত্র।

উত্তরফল্গুনী মঘা ভরণী বিশাখা। উত্তরাষাঢ়া উত্তরভাদ্রপদ বা কৃত্তিকা॥ আর্দ্রা শ্লেষা লইলে যে এ নক্ষত্র নয়। প্রস্থানে মরণ হয় পণ্ডিতেরা কয়॥

বার নক্ষত্র যোগে অমৃত যোগ।

রবিবারে উত্তরফল্গুনী হইলে যোগ। কিম্বা উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদে ভোগ॥ অথবা রোহিণী পুষ্যা হস্তা মূলা পায়। রেবতী হইলে যোগামৃত যোগ তায়॥ সোমবারে যদি পায় ধনিষ্ঠা রোহিণী। মৃগশিরা শ্রবণা বা উত্তরফল্গুনী॥ কিম্বা পূর্ব্বফল্গুনী বা পূর্ব্বভাদ্রপদ। অথবা অশ্বিনী হস্তা উত্তরভাদ্রপদ। মঙ্গলেতে পুষ্যাশ্লেষা কৃত্তিকা বা স্বাতি। উত্তরভাদ্রপদ কিম্বা মিলয়ে রেবতী॥ বুধ-

বারে শতভিষা রোহিণী কৃত্তিকা। স্বাতি কিম্বা অনুরাধা অরিষ্ট খণ্ডিকা॥ পুনর্ব্বসু পুষ্য্য অনুরাধা গুরুবার। শুক্রবারে অশ্বিনী শ্রবণাতে সুসার॥ ফল্গুনীদ্বয় কিম্বা ভাদ্রপদদ্বয়। অনুরাধা যোগেতে অমৃত যোগ হয়॥ শনিবারে রোহিণী অথবা পায় স্বাতি। এ নক্ষত্রামৃত যোগ বলি তার খ্যাতি॥ বিষ্টি ব্যতীপাত দিনদগ্ধা সমুদয়। তিথি বা নক্ষত্রামৃতে দোষ করে ক্ষয়॥ সূর্য্যের উদয়ে যথা তমো করে দূর। তেমতি অমৃত যোগে মঙ্গল প্রচুর॥

যাত্রিক করণ।

সকল করণে যাত্রা প্রকাশিত অত্র। বিষ্টি পর বনিজ বিহীন এই মাত্র॥ বানিজ্যে করিলে যাত্রা বনিজ প্রশস্ত। করণে নিষিদ্ধ নাই বিচার অত্রস্থ॥

দিগ বিশেষে যাত্রিক লগ্ন।

পূর্ব্বদিগ গমনেতে ধনু সিংহ মেষ। দক্ষিণ গমনে ভাল মকর কন্যা বৃষ॥ পশ্চিম গমনে ভাল মিথুন কুম্ভ তুলা। কর্কট বৃশ্চিক মীন উত্তরানুকুলা॥

যাত্রায় শুভক্ষণ নির্ণয়।

খনা। দ্বাদশ অঙ্গুলি করিয়া কাটি। সূর্য্য মণ্ডলে দিয়া দিটি॥ রবির চৌদ্দো সোমের ষোল। পঞ্চদশ মঙ্গলের ভাল॥ বুধ সতেরো গুরু আঠারো। শুক্র শনি বারো বারো॥ এ যাত্রায় যে জন যায়। সম্বৎসরের ফল এক দিনে পায়॥ হাঁচি জোটি পড়ে যার শত গুণে লভ্য তার॥

চন্দ্রের বর্ণ নিরূপণ।

আরক্তশ্চ ভবেৎ চন্দ্রো মেষ বৃশ্চিক সিংহকে। কন্যায়াং মিথুনে মীনে চাপে পিতোভবেত্তথা। শ্বেতো বৃষ তুলাকীটে কৃষ্ণো মকর কুম্ভয়োঃ॥ ফলং। রক্তে চন্দ্রে ভবেদ্দ্বন্দ্বং কৃষ্ণে মৃত্যুর্নসংশয়ঃ। পীতে শুভং বিজানীয়াৎ সিতে শুভ তরং ফলং॥

চন্দ্রের স্থিতি নিরূপণ।

স্বর্গে গুরু কুজার্কেষু মর্ত্ত্যেচ বুধ সোময়োঃ। শনি শুক্রেচ পাতালে ভ্রমেত্রিভুবনং শশী॥ ফলং আকাশে সফলং কার্য্যং পাতালেচ ধনাগমঃ। মর্ত্তলোকে বসন্ চন্দ্রঃ সর্ব্বকার্য্যং বিনাশয়েৎ॥

যাত্রার বাহন নির্ণয়।

তিথি বারশ্চ নক্ষত্রং নব ঋক্ষেণ পুরয়েৎ। নবভির্হৃতে ভাগং শেষে বাহন মুচ্যতে। গর্দ্দভো বাজিহস্তীচ মেষঃ সিংহশ্চ জম্বুকঃ। কাকো ময়ুরো হংসশ্চ নবস্যা নব বাহনাঃ॥

ফলং॥ গর্দ্দভে মান হানিঃস্যা দ্রব্যলাভঞ্চ বাজিনঃ। হস্তীচ রাজসম্মানং মেষে কার্য্য বিনাশনং। জম্বুকে প্রাণ হানিঃস্যাৎ সিংহঃ সর্ব্বত্রশোভনং কাকঃকার্য্য বিনাশায় হংসশ্চ শুভদায়কঃ। ময়ূরে সর্ব্ব সিদ্ধশ্চ এতেচ নব বাহনাঃ।

শুভ যাত্রা।

বামে শব শিবা কুম্ভা দক্ষিণে গো মৃগ দ্বিজাঃ।
নকুলঃ সর্ব্বতো ভদ্রো ন সর্পশ্চ কদাচন॥

অস্যার্থঃ। শব শিবা কুম্ভ যদি থাকয়ে বামেতে। গো মৃগ ব্রাহ্মণ যদি থাকে দক্ষিণেতে॥ নকুল দর্শন হলে শুভযাত্রা গণে। যাত্রার নিষেধ হয় সর্প দরশনে॥

অশুভ যাত্রা।

খনা। শূন্য কলসী শুক্না না। শুকনা ডালে ডাকে কা॥ যদি দেখ মাকুন্দ চোপা। এক পা না বেরিও বাপা॥ ডাক বলে এরেও ঠেলি। যদি না দেখি সুমুখ তেলী॥

নক্ষত্রাশ্রিত দিক্শূল।

খনা। উত্তরে হস্তা দক্ষিণে শ্রবণা। পূর্ব্বে অশ্বিনী না কর গননা॥ পশ্চিমে যাইতে রোহিনী রোখে। হরিহর ব্রহ্মা বাহুড়ে না আইসে॥

অশুভ যাত্রায় শুভ দৃষ্টি।

খনা। ভরা হইতে শূন্য ভাল যদি ভরিতে যায়। আগে হইতে পাছে ভাল যদি ডাকে মায়॥ মরা হইতে তাজা ভাল যদি মরিতে যায়। বামে হইতে ডাহিনে ভাল যদি ফিরে চায়॥ বাঁধা হইতে খালি ভাল মাথা তুলে চায়। হাসা হইতে কান্দা ভাল যদি কাঁদে বাঁয়।

গ্রহ প্রকরণ।

সাত গ্রহবারাধিপ নব গ্রহ মধ্য। রবি আদি সাতবার আছয়ে প্রসিদ্ধ॥ কোন গ্রন্থে রাহু কেতু পাত নামে ভুক্ত। মতান্তরে কোন গ্রন্থে উপগ্রহ উক্ত॥ কার্য্য-কালে গ্রহ মধ্যে গনিত যে হয়। যামার্দ্ধাধিপতি স্থলে গ্রহ মধ্যে নয়॥

শুভ ও পাপ গ্রহ ভেদ কথন।

রবি কুজ শনি, রাহু কেতু গনি, পাপ গ্রহ মধ্যে তায়। শশি সুত যবে, পাপ সঙ্গে রবে, সেহ পাপ গণনায়॥ রজনীর স্বামী, সেহ নহে কমি, কৃষ্ণাষ্টমী অবধি করি। শুক্লাষ্টমী অন্ত, একাল পর্য্যন্ত, শশি পাপ মধ্যে ধরি॥ আর সুরাচার্য্য, ত্রিদশারি পূজ্য, শুভ গ্রহ হয় জানি। ঐ কাল ব্যতীত শশী শশি সুত, শুভগ্রহ মধ্যে গনি।

গ্রহ দিগের স্ত্রীপুরুষাদি কথন।

রবি কুজ বৃহস্পতি পুরুষ নিশ্চয়। শশধর শুক্রাচার্য্য স্ত্রী জাতীয় হয়॥ ক্লীব হন বুধ আর রবির নন্দন। শাস্ত্রমতে এইত পণ্ডিতগণে কন॥

গ্রহদিগের মিত্র কথন।

মিত্রাণি সূর্য্যাচ্ছশি ভৌম জীবাঃ সূর্য্যেন্দুজৌ সূর্য্য শশাঙ্ক জীবাঃ।
আদিত্য শুক্রৌ রবি চন্দ্র ভৌমা বুধার্কজৌ চন্দ্রজ ভার্গবৌচ॥

রবির মিত্র সোম কুজ আর বৃহস্পতি। শশাঙ্কের মিত্র বুধ আর ছায়া পতি॥ মঙ্গলের রবি সোম আর সুরাচার্য্য। বুধের মিত্র দিবাকর ত্রিদশারি পূজ্য॥ গুরুর মিত্র রবি সোম আর ক্ষৌনি পুত। অসুরাচার্য্যের মিত্র বুধ ছায়া সুত॥ ভাস্করাত্মজের মিত্র শশাঙ্ক তনয়। ভৃগুর নন্দন মিত্র জ্যোতিষেতে কয়॥

গ্রহদিগের শত্রু কথন।

সিতা সিতৌ চন্দ্র মসোনকশ্চিদ্ বুধঃ শশী সৌম্য সিতৌ রবিন্দ।
রবীন্দু ভৌমা রবিতস্তু মিত্রা মিত্রারিশেষাশ্চ সমঃপ্রদিষ্টঃ॥

রবির শত্রু শুক্র শনি সোমের শত্রু নাই। মঙ্গলের শত্রু বুধ প্রমাণেতে পাই॥ বুধের শত্রু শশধর শাস্ত্রে ইহা কয়। অমরাচার্য্যের শত্রু বুধ শুক্র হয়॥ অসুরা-চার্য্যের শত্রু রবি শশধর। শনির শত্রু রবি কুজ আর নিশাকর॥

গ্রহদিগের সম কথনং।

বুধঃ কুজেজ্যা স্ফুজিদর্ক পুত্রাঃ শুক্রার্কজৌ ভৌম সুরারি মন্দাঃ।
শনিঃ কুজেজ্যো সুর রাজ মন্ত্রী রব্যাদিতোমী সম সজ্ঞিতাঃ স্যুঃ॥

রবির সম বুধ হয়, সোমের সম কুজ কয়, আর গুরু শুক্র রবি সুত। বুধের শনি ইজ্য কুজ, শুক্রের সম মার্ত্তগুরু, ভার্গবের গুরু ক্ষৌণী পুত॥ পিতা যার হয় সূর্য্য, তার সম সুরপূজ্য, জ্যোতিষ প্রমাণে সুনিশ্চয়। শত্রু মিত্র সম যেই, শাস্ত্র মতে কহে এই, কদাচ অন্যথা নাহি হয়॥

গ্রহদিগের জাতির অধিপতি নিরূপণ।

গুরু শুক্র দ্বিজ রবি মঙ্গল ক্ষত্রিয়। শশধর বৈশ্যজাতি বুধ শূদ্র হয়॥ অ-ন্ত্যজ জাতীয় হন শনি মহাশয়। তাত্যদ্বিপ এই রূপ জ্যোতিষেতে কয়॥

বেধাধিপতি নিরূপণ।

বৃহস্পতি ঋগ্বেদের অধিপতি হন। যজুর্বেদাধিপ হন ভৃগুর নন্দন॥ সাম-বেদাধিপ হয় ভূমির নন্দন। অথর্ব্ব বেদের বুধ এই নিরূপণ॥

রাশিদিগের অধিপতি কথন।

মঙ্গল মেষের, ভার্গব বৃষের, মিথুনের শশী সুত। কর্কটের চন্দ্র, সিংহের রবীন্দ্র, কন্যার বুধ নিশ্চিত॥ তুলারধিপতি, হয় দৈত্য পতি, ক্ষিতি সুত বৃশ্চিকের। ধনুরধিপতি, হয় বৃহস্পতি, শনি হন মকরের॥ কুম্ভ পতি হয়, দিনেশ তনয়, নাহি অন্য মত লিখি। মীনেরধিপতি, জীব মহামতি, জ্যোতিষ প্রমাণে দেখি॥

গ্রহদিগের উচ্চ এবং নীচ কথন।

শুনহ সকলে উচ্চ গৃহ নিরূপণ। মেষ রাশি ভাস্করের উচ্চ গৃহ হন॥ সো-মেরুচ্চ গৃহ বৃষ মকর কুজের। বুধেরুচ্চ কন্যারাশি কর্কট জীবের॥ শুক্রেরুচ্চ গৃহ মীন শনির যে তুলা। রাহুর মিথুন কেতুধনু অনুকুলা॥ এই সব গ্রহ যদি থাকে উচ্চ ঘরে। জ্যোতিষ প্রমাণ মতে তুঙ্গী বলি তারে॥ এই সব রাশির সপ্তম রাশি যেই। ঐ গ্রহ গণের যে নীচ গৃহ সেই॥

গ্রহদিগের মূল ত্রিকোণ।

রবির ত্রিকোণ, সিংহরাশি হন, শশির ত্রিকোণ বৃষ। আছে নিরূপণ, সে মূল ত্রিকোণ, মঙ্গলের হয় মেষ॥ জ্যোতিষেতে কন, শশির নন্দন, তার যে ত্রিকোণ কন্যা। জীবের ত্রিকোণ, ধনু নিরূপণ, ভার্গবের তুলা মান্যা॥ রাহু-রোশনির, ত্রিকোণ সুস্থির, উভয়েরি কুম্ভ হয়। কেতুর ত্রিকোণ, হয় পঞ্চানন, জ্যোতিষেতে এই কয়॥

রাহু কেতু ভিন্ন গ্রহদিগের দৃষ্টি।

রাহু কেতু ভিন্ন অন্য, যত গ্রহ আছে গণ্য, পাদ দৃষ্টি তৃতীয় দশমে। নব পঞ্চে অর্দ্ধ দৃষ্ট, ত্রিপাদ চতুর্থ অষ্ট, পূর্ণদৃষ্টি জানিবা সপ্তমে॥ কিন্তু শনি

মহাশয়, তৃতীয় দশমে রয়, নবম পঞ্চমে গুরু কয়। ক্ষিতিসুত চতুর্থেতে, কিম্বা থাকে অষ্টমেতে, সম্পূর্ণ দৃষ্টির ফল হয়॥ আর গ্রহ রহে যথা, দৃষ্টি নাহি হয় সেথা, দ্বিতীয় বা ষষ্ঠ একাদশে। জ্যোতিষেতে এই কয়, গ্রহ দৃষ্টি সুনির্ণয়, কিম্বা থাকে যদি বা দ্বাদশে॥

রাহুর দৃষ্টি নির্ণয়।

পঞ্চম সপ্তম কিম্বা দ্বাদশ নবম। এই স্থলে রাহু পূর্ণ দৃষ্টির নিয়ম॥ দ্বিতীয় দশম স্থলে ত্রিপাদ নির্ণয়। ত্রিষষ্ঠ চতুর্থ অষ্টমার্দ্ধ দৃষ্ট হয়॥ অন্যত্র থাকিলে রাহু দৃষ্টি এক পাদ্। মস্তক বিহীন কেতু তার দৃষ্টি বাদ্॥

---

গ্রহদিগের বলাবল নির্ণয়।

উচ্চৈঃ স্থিতাঃ শ্রেষ্ঠবলা ভবন্তি মূলত্রিকোণে স্বগৃহে চ মধ্যাঃ।
ইষ্টেক্ষিতা মিত্রগৃহস্থিতা বা বীর্য্যং কনীয়ঃ সমুপাবহন্তি॥

অস্যার্থঃ। শুভ গ্রহ যদি রন নিজ নিকেতনে। অথবা থাকেন যদি মিত্রের ভবনে॥ কিম্বা অন্য শুভ গ্রহ সেই ঘরে দেখে। আর যদি মিত্র গ্রহ তাতে দৃষ্টি রাখে॥ কিম্বা শুভ গ্রহ সঙ্গ থাকে এক ঘরে। তবে শুভ গ্রহ বলবান বলি তারে॥১॥

শুভ গ্রহ যদি পাপ গ্রহের ভবনে। অথবা থাকেন যদি শত্রু নিকেতনে॥ যদি শত্রুগ্রহ সে ভবন দেখা পায়। কিম্বা পাপ গ্রহ দৃষ্টি যদি রাখে তায়॥ পাপ গ্রহ কিম্বা শুভ গ্রহের সহিত। একত্রে করিলে বাস দুর্ব্বল নিশ্চিত॥ ২॥

পাপের ভবনে থাকে পাপ গ্রহ গণে। অথবা থাকয়ে যদি শত্রুর ভবনে॥ কিম্বা যদি থাকে সেই মিত্রের আলয়। শত্রুর অথবা সে পাপের দৃষ্ট হয়॥ তবে হন বলবান সেই পাপ গ্রহ। জ্যোতিষ বচন অর্থে প্রমাণ সংগ্রহ॥ ৩॥

শুভের ভবনে যদি পাপ গ্রহ রন। শুভ ভবনের দৃষ্ট যদি তিনি হন॥ কিম্বা শুভ গ্রহের সহিত এক ঘরে। থাকিলে দুর্ব্বল পাপ গ্রহ বলি তারে॥ ৪॥

গ্রহদিগের সঞ্চারগত ফল।

কেতুপ শ্রিব ভৌম মন্দ গতয়ঃ ষষ্ঠত্রি সংস্থাঃশুভা শচন্দ্রার্কা বপিতেচ
তৌচ দশমৌ চন্দ্রঃ পুন সপ্তমঃ। জীবঃ সপ্ত নব দ্বি পঞ্চম গতো বুধোষু
সোমাত্মজঃ শুক্রঃষড় দশ সপ্তবর্জ মিতরে সর্ব্বেপ্যুপান্তে শুভাঃ॥

রবি গ্রহের গোচর ফল।

জন্মস্থ হইলে রবি শত্রুবৃদ্ধি কর। দ্বিতীয় হইলে বন্ধু বিচ্ছেদে তৎপর॥ চতুর্থে ক্রমিক দুঃখ তৃতীয়ে আশ্রয়। পঞ্চমে থাকিলে রবি মিত্রহানি কয়॥ ষষ্ঠে ধনলাভ করে অনিষ্ট সপ্তমে। অষ্টমেতে অপমান শোকতো নবমে॥ দশমে প্রাধান্য আর হয় কার্য্য সিদ্ধি। একাদশ রবি করে সৌভাগ্যের বৃদ্ধি॥ দ্বাদশেতে বধ আর বন্ধনের ভয়। রবি সঞ্চারের ফল জ্যোতিষেতে কয়॥

চন্দ্র গ্রহের গোচর ফল।

মিষ্টান্ন ভোজন চন্দ্র জন্মস্থ থাকিলে। ক্লেশ দেন শশধর দ্বিতীয় হইলে॥ তৃতীয়েতে শত্রুনাশ করে শশধর। চতুর্থ চন্দ্রের ফলে পীড়য়ে উদর॥ পঞ্চমে দৌর্ভাগ্য ষষ্ঠে লাভ ধনধান্য। সপ্তমেতে ধন আর স্ত্রীলাভের জন্য॥ অষ্টমে

চক্ষুর পীড়া নবমেতে ত্রাস। দশমেতে কার্য্য সিদ্ধ না করে নৈরাশ॥ একাদশে মান কিম্বা হয় সুখোদয়। দ্বাদশস্থ শশধর সদা করে ভয়॥

মঙ্গল গ্রহের গোচর ফল।

শুনহ সকল, ক্ষমাপুত্র ফল, জ্যোতিষ যেরূপ কয়। জন্মস্থ রাশিতে, যদি ক্ষিতি সুতে, থাকিলে শত্রুর ভয়॥ দ্বিতীয়ে থাকিলে, ধনক্ষয় বলে, তৃতীয়ে কার্য্যের সিদ্ধি। ক্ষিতিভু চতুর্থে, জ্যোতিষের মতে, থাকিলে শত্রুর বৃদ্ধি॥ পঞ্চমে মরণ, ষষ্ঠে বৃদ্ধি ধন, সপ্তমেতে শোকাকর। থাকে অষ্টমেতে, অস্ত্রাঘাত তাতে, ব্যক্ত আছে চরাচর॥ নবম মঙ্গলে, কার্য্য হানি বলে, ইহাতে নাহিক আন। মহীজ দশেতে, থাকিলে ইহাতে, মাত্র সে সুখ্যাতি পান॥ একাদশে রয়, ধরণী তনয়, নানা সুখ তাতে জানি। দ্বাদশে মরণ, এই বিবরণ, জ্যোতিষ প্রমাণে মানি॥

বুধ গ্রহের গোচর ফল।

জন্মস্থ হইলে বুধ করায় বন্ধন। শাস্ত্রে বলে দ্বিতীয়ে থাকিলে দেন ধন॥ অপমান তৃতীয়ে চতুর্থে কার্য্য সিদ্ধি। পঞ্চমেতে দুঃখ হয় বুঝহ সুবুদ্ধি॥ ষষ্ঠে স্থান লাভ যে সপ্তমে পীড়া দেহে। ধন লাভ করে বুধাষ্টমে যদি রহে॥ নবমে মহৎ পীড়া সুখ হয় দশে। একাদশে ধন আর ঐশ্বর্য্য যে দ্বাদশে॥

বৃহস্পতির গোচর ফল।

বৃহস্পতি জন্মস্থ হইলে হয় ভয়। দ্বিতীয়ে অতুলৈশ্বর্য্য তিনে ক্লেশ কয়॥ বুদ্ধিনাশ করে গুরু চতুর্থে থাকিলে। পঞ্চমে পরম সুখ জ্যোতিষেতে বলে॥ অশুভ দায়ক ষষ্ঠে যদি রহে গুরু। সপ্তমেতে রাজপূজা এফল সুচারু॥ সুরাচার্য্য অষ্টমে অশেষ ধন নাশ। নবমেতে ধন বৃদ্ধি আছয়ে নির্য্যাস॥ বৃহস্পতি দশমে প্রণয় ভঙ্গ কয়। একাদশে স্থান মান ধনলাভ হয়॥ পীড়া করে দ্বাদশ গুরুতে সুনিশ্চয়। গুরু ফলাফল এই জ্যোতিষেতে কয়॥

শুক্র গ্রহের গোচর ফল।

জন্মস্থ হইলে শুক্র শত্রু করে ক্ষয়। ধনলাভ দ্বিতীয়ে তৃতীয়ে সুখ হয়॥ ধনভোগ চতুর্থে পঞ্চমে লাভ পুত্র। ভৃগুর নন্দন ষষ্ঠে শত্রু বৃদ্ধি মাত্র॥ সপ্তমেতে শোক কার্য্য সিদ্ধি সে অষ্টমে। নানা বস্ত্র লাভ কয় থাকিলে নবমে॥ অশুভ ভার্গব হয় দশমে থাকিলে। একাদশে অধিক ধন লাভ বলে॥ দ্বাদশেতে ভৃগু করে পরমায়ু বৃদ্ধি। ভার্গবের ফলাফল এই শাস্ত্র সিদ্ধি॥

শনিগ্রহের গোচর ফল।

স্বজন্ম রাশিতে বাস, শনি করে বিত্ত নাশ, মানসের কষ্ট সে দ্বিতীয়ে॥ তৃতীয়ে শনির ভাব, শত্রু নাশে ধন লাভ, ফলাফল দেখহ বুঝিয়ে॥ চতুর্থে শত্রুর বৃদ্ধি, পাঁচে ক্ষয় পুত্র ঋদ্ধি, ষষ্ঠে সর্ব্ব কার্য্য সিদ্ধি কয়। বহুদোষ সাতে কহে, অষ্টমেতে পীড়া দেহে, নবমেতে করে অর্থ ক্ষয়॥ সুখ্যাতি দশম শনি, প্রমাণেতে অনুমানি, নিগূঢ়ার্থ জ্যোতিষ বচন। একাদশেঽধিক ধন, লাভ কয় শাস্ত্রে কন, দ্বাদশেতে অনর্থ ঘটন॥

রাহুকেতুর সঞ্চারগত ফল।

রাহু কেতু জন্মস্থ হইলে ধনক্ষয়। দ্বিতীয়ে প্রবাস বৃদ্ধি প্রমাণেতে কয়॥ রাহু কেতু তৃতীয়ে থাকিলে নানা লাভ। চতুর্থেতে পীড়া দেন প্রমাণের ভাব॥ মনঃপীড়া দাতা হন থাকিলে পঞ্চমে। ষষ্ঠেমহাসুখ অগ্নি ভয়তো সপ্তমে॥ অষ্টমে মরণ ভয় লজ্জা যে নবমে। সুখ্যাতির হয় বৃদ্ধি থাকিলে দশমে॥ একাদশে থাকিলে অশেষ সুখোদয়। দ্বাদশেতে অতি কষ্ট জ্যোতিষেতে কয়॥

গ্রহগণের সঞ্চারগত ফলের কাল।

প্রমাণং যথা। দিনকর কুজয়োঃ প্রবেশ কালে গুরুভৃগুজৌ ভবনস্থ মধ্য যাতৌ। রবি সুত শশিনৌ বিনির্গমস্থৌ শশিতনয়ঃ ফলদস্তু সর্ব্বকালং॥

অস্যার্থঃ। রবি কুজ ফল দেন প্রবেশ কালেতে। মধ্যে ফল দাতা হন গুরু ভৃগুসুতে॥ শনি শশী ফলদেন ত্যাগের সময়। সর্ব্বকাল ফল দাতা শশির তনয়।

গ্রহদিগের সঞ্চার গত ফলের তারতম্য।

যদি চন্দ্র শুভ থাকে সঞ্চারের কালে। শুভের আধিক্য হয় জ্যোতিষেতে বলে॥ বেকদ্ধ থাকিলে তবু মিশ্রফল ফলে। মধ্য ফল হয় চন্দ্র মধ্যম থাকিলে॥

গ্রহশুদ্ধিঃ।

তারাশুদ্ধিঃ।

তারাশুদ্ধি বিবরণ, জন্ম আদি তারাগণ, সমুদায় গণনায় নব। বিশেষ বিশেষ করি, তথাচ সন্দেহ ধরি, বোধ পক্ষে বিধি অনুভব॥ জন্ম তারা এ প্রথমত, সম্পদ সে দ্বিতীয়ত, বিপদ তৃতীয় অঙ্ক পায়। চতুর্থেতে ক্ষেম জানি, প্রত্যরি পঞ্চম মানি, ষষ্ঠ অঙ্কে সাধক জানায়॥ সপ্তমেতে বধ কহে, অষ্টমেতে মিত্র রহে, নবমে পরম মিত্র সারা। ইতোমধ্যে ত্যজ্য করি, জন্ম বিপৎ প্রত্যরি, বধ এই মন্দ চারি তারা॥ গণনার কহি এই, তারা পরিচ্ছেদ যেই, ক্রিয়া করিবেন যেই জন। তার জন্ম তারা যেই, জন্ম তারা হবে সেই, ক্রমে লবে নরের গণন॥ ক্রিয়ার দিনের তারা, পর্য্যন্ত করিবে ধরা, যে তারায় হবে সমাপন। সে যদি সুতারা জান, তবে তারা শুদ্ধি মান, পরে কহি অন্য প্রকরণ॥ এই গণনার দ্বারা, যদি হয় মন্দ তারা, অথচ কর্ত্তব্য কর্ম্ম হবে॥ প্রতিকার হেতু তথা, প্রায়শ্চিত্ত বিধি যথা, মন্দ তারা শুভ হয় তবে॥ জন্ম তারায় শাক দান, গুড় বিপদে বিধান, প্রত্যরিতে দিবেক লবণ। বধেতে ঠেকিলে পরে, প্রায়শ্চিত্ত বিধি ধরে, দিবে তিল কাঞ্চন তখন॥

রবি শুদ্ধিঃ।

রবি শুদ্ধি কহি শুন জ্যোতিষ প্রমাণ। জন্ম রাশি হৈতে ষষ্ঠ তৃতীয় যে স্থান॥ দশম আর একাদশে যদি রয়। জ্যোতিষ প্রমাণে তবে রবি শুদ্ধি হয়॥ অথবা মাসের ত্রয়োদশ দিন পরে। দ্বি পঞ্চ নবম রবি শুদ্ধি বলে তারে॥

দক্ষিণ বেধে রবি শুদ্ধিঃ।

শনিভিন্ন কোন গ্রহ পঞ্চমে না থাকে। একাদশ রবি তবে শুদ্ধি বলি তাকে॥ তৃতীয়স্থ রবি ভাল না থাকে নবমে। চতুর্থেতে না থাকিলে শুদ্ধি সে দশমে॥ শনি ভিন্ন দ্বাদশেতে নাহি থাকে কেহ। ষষ্ঠেতে থাকিলে রবি শুভ দেয় সেহ॥

বামবেধে রবিশুদ্ধিঃ।

শনি ভিন্ন গ্রহ একাদশেতে থাকিলে। পঞ্চমস্থ রবি ভাল বামবেধে বলে।। তৃতীয়ে থাকিলে তবে শুভদ নবম। দশমে থাকিলে হয় চতুর্থ উত্তম।। ষষ্ঠেতে থাকিলে হয় দ্বাদশ শুভদ। বামবেধে রবি শুদ্ধি শাস্ত্রেতে প্রবোধ।।

ঘাতচন্দ্রঃ।

মেষরাশির আদ্যচন্দ্র বৃষের পঞ্চম। কর্কির দ্বিতীয় মিথুন রাশির নবম।। সিংহের ষষ্ঠস্থ কন্যা রাশির দশম। তুলার তৃতীয় বিছা রাশির সপ্তম।। ধনুর চতুর্থ মকর রাশির অষ্টম। কুম্ভ রাশিরেকাদশ মীনের বার্ষম।। এসব চন্দ্রের নাম ঘাত-চন্দ্র হয়। বামবেধে শুদ্ধ হইলেও ভাল নয়।। অতেব ইহাতে কোন কর্ম্মকরা নয়। রোগোৎপত্তি হৈলে ক্লেশ দেয় শাস্ত্রে কয়।।

চন্দ্র শুদ্ধিঃ।

কর্ম্ম কর্ত্তার জন্মরাশি অবধি করিয়া। ক্রিয়ার দিনের রাশি পর্যন্ত গণিয়া।। অর্থাৎ ক্রিয়ার কালে হবে যে নক্ষত্র। তাহাতে যে রাশি ঘটে করিয়া একত্র।। যত অঙ্ক হবে তার এক তিন ছয়। সাত দশ একাদশে চন্দ্র শুদ্ধি হয়।। ইহাতে করিলে কর্ম্ম হয় যেই ফল। বিশেষ করিয়া তাহা লিখিব সকল।। একে সাতে অর্থলাভ জানিবে নিশ্চয়। তিনে ছয়ে ধনভোগ আয়ু বৃদ্ধি হয়।। সিদ্ধি হয় সর্ব্বার্থ করিলে ক্রিয়া দশে। পরে সর্ব্ব সুখে সুখী হয় একাদশে।। বিশেষত শুক্লপক্ষে আছয়ে নির্ণয়। দুই পাঁচ নয় হৈলে শুভচন্দ্র হয়।।

বামবেধে চন্দ্র শুদ্ধিঃ।

চতুর্থ দ্বাদশ চন্দ্র অথবা নবম। বামবেধে শুদ্ধ হয় শুন বলি ক্রম।। সপ্তম ভবনে যদি থাকে শুক্র শনি। অথবা ভূমির পুত্র গুরু দিন মণি।। কিম্বা ঐ গ্রহ গণের হইলে দশম। বামবেধে চন্দ্র শুদ্ধ হইবে অষ্টম।। পঞ্চচন্দ্র শুক্রাদির পঞ্চম হইলে। বামবেধে শুদ্ধ হয় জ্যোতিষেতে বলে।। দ্বিতীয় হইবে শুভ শাস্ত্রে ইহা কহে। শুক্রাদিরষ্টমে ঐ শশী যদি রহে।।

দক্ষিণ বেধে চন্দ্র শুদ্ধিঃ।

দ্বিতীয়েতে বুধ ভিন্ন গ্রহ না থাকিলে। সপ্তমস্থ চন্দ্র শুদ্ধি জ্যোতিষেতে বলে।। পঞ্চমে না থাকে যদি শুদ্ধি সে জন্মস্থ। দ্বাদশেতে না থাকিলে শুদ্ধি সে ষষ্ঠস্থ।। একাদশ শুদ্ধি যদি না থাকে অষ্টমে। চতুর্থেতে না থাকিলে শুদ্ধি সে দশমে।। নবমে না থাকে যদি শুদ্ধি সে তৃতীয়। এইত দক্ষিণ বেধ প্রমাণ শাস্ত্রীয়।।

বামবেধে চন্দ্র শুদ্ধিঃ।

বুধ ভিন্ন কোন গ্রহ সপ্তমে থাকিলে। বামবেধে চন্দ্র শুভ দ্বিতীয় হইলে।। জন্মস্থ থাকিলে হয় শুভদ পঞ্চম। ষষ্ঠেতে থাকিলে হয় দ্বাদশ উত্তম।। একাদশে থাকিলে অষ্টম চন্দ্র ভাল। দশমে থাকিলে হয় চতুর্থ মঙ্গল।। তৃতীয়ে থাকিলে শুদ্ধি চন্দ্র সে নবম। বামবেধে চন্দ্র শুদ্ধি এই রূপ ক্রম।।

দক্ষিণ বেধে মঙ্গল শুদ্ধিঃ।

দ্বাদশ স্থানেতে যদি কেহ নাহি থাকে। তৃতীয় মঙ্গল শুদ্ধি তবে বলি তাকে।। একাদশ শুভদ পঞ্চমে না থাকিলে। নবমেতে না থাকিলে ষষ্ঠ শুভ বলে।।

বামবেধে মঙ্গল শুদ্ধিঃ।

অন্য কোন গ্রহ যদি থাকয়ে তৃতীয়ে। দ্বাদশ মঙ্গল ভাল দেখ বিচারিয়ে ॥ একাদশে থাকিলে সে মঙ্গল পঞ্চম। ষষ্ঠেতে থাকিলে শুদ্ধি মঙ্গল নবম ॥

দক্ষিণবেধে বুধ শুদ্ধিঃ।

চন্দ্র ভিন্ন গ্রহ যে পঞ্চমে না থাকিলে। দ্বিতীয় দক্ষিণ বেধে বুধ শুদ্ধি বলে ॥ তৃতীয়েতে না থাকিলে চতুর্থ উত্তম। নবমেতে নাথাকিলে উত্তম ষষ্ঠম॥ জন্মস্থানে না থাকে অষ্টম বুধ হয়। অষ্টমেতে না থাকিলে দশম নিশ্চয় ॥ দশমেতে না থাকিলে তবে চন্দ্র সুত। একাদশে হয় তবে শুভ ফল যুত ॥

বামবেধে বুধ শুদ্ধিঃ।

দ্বিতীয়েতে থাকে যদি চন্দ্র ভিন্ন গ্রহ। পঞ্চমস্থ বুধশুদ্ধি বামবেধে সেহ ॥ চতুর্থে থাকিলে হয় তৃতীয় উত্তম। ষষ্ঠেতে থাকিলে শুদ্ধি বুধ সে নবম ॥ অষ্টমে থাকিলে হয় জন্মস্থ মঙ্গল। দশমে থাকিলে হয় অষ্টম কুশল ॥ একাদশে থাকিলেও বুধ সে দশম। বামবেধে বুধশুদ্ধি এইত নিয়ম ॥

দক্ষিণবেধে বৃহস্পতি শুদ্ধিঃ।

দ্বাদশ স্থানেতে কোন গ্রহ না থাকিলে। বৃহস্পতি দ্বিতীয়স্থ শুদ্ধি শাস্ত্রে বলে ॥ একাদশ শুদ্ধি যদি নবমে না থাকে। দশমে না থাকিলে নবম শুদ্ধি ডাকে ॥ চতুর্থে না থাকিলে পঞ্চম বৃহস্পতি। তৃতীয়ে না থাকিলে সপ্তম শুদ্ধি অতি ॥ দক্ষিণ বেধেতে শুদ্ধি এই রূপ গুরু। জ্যোতিষেতে বলে তবে ফল দেন চারু ॥

বামবেধে বৃহস্পতি শুদ্ধিঃ।

অন্য কোন গ্রহ যদি দ্বিতীয়েতে থাকে। বামবেধে দ্বাদশস্থ গুরু শুদ্ধি ডাকে ॥ কোন গ্রহ একাদশে থাকিলে নবম। নবমে থাকিলে হয় শুদ্ধি সে দশম ॥ পঞ্চমেতে থাকিলে চতুর্থ সুরাচার্য। শুদ্ধি হয় বামবেধে এইত নির্দ্ধার্য্য ॥ সপ্তমেতে থাকিলে তৃতীয় বৃহস্পতি। অবশ্য হইবে শুভ কহে সব জ্যোতি ॥

দক্ষিণ বেধে শুক্র শুদ্ধিঃ।

কোন গ্রহ অষ্টম স্থানেতে না থাকিলে। শুক্র শুদ্ধি হন তবে জন্মস্থ হইলে ॥ দ্বিতীয় উত্তম যদি সপ্তমে না থাকে। তৃতীয়েও ভাল যদি জন্মস্থ না রাখে ॥ দশমেতে না থাকিলে চতুর্থ উত্তম। নবমে না থাকে যদি শুদ্ধি সে পঞ্চম ॥ পঞ্চমেতে না থাকিলে শুদ্ধি সে অষ্টম। একাদশে না থাকিলে অবশ্য নবম ॥ ষষ্ঠে কেহ না থাকিলে শুদ্ধি সে দ্বাদশ। তৃতীয়েতে না থাকিলে শুদ্ধি একাদশ ॥

বামবেধে শুক্র শুদ্ধিঃ।

কোন গ্রহ জন্মস্থানে যদি করে বাস। বামবেধে শুক্র শুদ্ধি অষ্টমে নির্য্যাস ॥ দ্বিতীয়ে থাকিলে হয় শুদ্ধি সপ্তমস্থ। তৃতীয়ে থাকিলে শুক্র শুদ্ধি সে জন্মস্থ ॥ চতুর্থে থাকিলে শুদ্ধি শুক্র সে দশম। পঞ্চমে থাকিলে শুদ্ধি অবশ্য নবম ॥ পঞ্চমস্থ শুক্র কেহ অষ্টমে থাকিলে। নবমে থাকিলে একাদশ শুভ বলে ॥ দ্বাদশে থাকিলে ষষ্ঠ শুক্র শুদ্ধি হয়। একাদশে থাকিলে তৃতীয় শুভ কয় ॥

দক্ষিণবেধে শনি শুদ্ধিঃ।

দ্বাদশ স্থানেতে যদি রবি নাহি থাকে। তৃতীয়স্থ শনি শুদ্ধি তবে বলি তাকে ॥

একাদশ শুদ্ধি ভানু না থাকে পঞ্চমে। ষষ্ঠ শনি শুভ রবি না থাকে নবমে॥

বামবেধে শনি শুদ্ধিঃ।

তৃতীয় ভবনে যদি রবি করে বাস। বামবেধে শনি তবে শুদ্ধি সে দ্বাদশ॥ একাদশে থাকিলেও শুদ্ধি সে পঞ্চম। ষষ্ঠ শনি শুদ্ধি রবি থাকিলে নবম॥

গ্রহাঃ পাপং গ্রহাঃ পুণ্যং গ্রহা মৃত্যুঞ্জয়া জয়ৌ।
সুখ দুঃখ হানি লভ্যো গ্রহাঃ সর্ব্বত্র কারণং॥

অস্যার্থঃ। গ্রহপাপ গ্রহপুণ্য মৃত্যু জয় জয়। সুখ দুঃখ হানি লাভ গ্রহেতেই হয়॥

খনার বচন চন্দ্র গ্রহণ কথন।

খনা॥ যে যে মাসের যে২ রাশি। তাহার সপ্তমে থাকে শশী॥ সেই দিন যদি হয় পৌর্ণমাসী। অবশ্য রাহু গ্রাসে শশী॥ দুই তিন পাঁচ ছয়। একাদশে দেখিতে হয়॥

প্রশ্নের আভাষ গণনা।

খনা। সাত পাঁচ তিন কুশল বাৎ। নয়ে একে হাতে হাত॥ কি করিবে ছটে ঘটে। কার্য্য নষ্ট দুয়ে আটে॥

গর্ব্ভের সন্তান পরীক্ষা।

খনা। নাগের পৃষ্ঠে দিয়ে বাণ। পেটের ছেলে গণে আন॥ নামে মাসে করে এক। সাতে হরে সন্তান দেখ॥ এক তিন থাকে বাণ। তবে নারীর পুত্রজান্॥ দুই চারি থাকে ছয়। অবশ্য তার কন্যা হয়॥ যদি থাকে শূন্য সাত। তবে নারীর গর্ব্ভপাত॥

গ্রাম গর্ব্ভিণী কলে যুক্ত। তিন দিয়ে হর পুত্র॥ একে সুত দুয়ে সুতা। তিন হইলে গর্ব্ভ মিথ্যা॥ এ কথা যদি মিথ্যা হয়। সে ছেলে তার বাপের নয়॥

সন্তান পরীক্ষা।

নামে মাসে করিয়া এক্। তাহার দ্বিগুণ করিয়া দেখ্॥ সাতে পূরি আটে হরি। সমে পুত্র বিষমে নারী॥

বরাহ মতে সন্তান পরীক্ষা।

যত মাসের গর্ব্ভ নারীর নাম য অক্ষর। যত জন শুনে পঞ্চ দিয়ে এক কর॥ সাতে হরি চন্দ্র নেত্র বাণ যদি রয়। এতে পুত্র পরে কন্যা জানিহ নিশ্চয়॥ হরিতে সকল অঙ্ক যদি রহে সাত্। বরাহ মিহিরে বলে হয় গর্ব্ভপাৎ॥

দম্পতীর মধ্যে অগ্র পশ্চাৎ মৃত্যু পরীক্ষা।

খনা। অক্ষর দ্বিগুণ চৌগুণ মাত্রা। নামে২ করি সমতা॥ তিন দিয়ে হরে আন। তাতে মরা বাঁচা জান॥ এক শূন্যে মরে পতি। দুই থাকিলে মর যুবতী।

পীড়িতের নিদান সংবাদে শুভাশুভ গণনা।

খনা। অশুভ বার্ত্তা যে জন ভণে। তাহার মুখে য জন শুনে॥ তিথি বার করে এক। সাতে হরে পরমায়ু দেখ॥ এক তিন থাকে বাণ। যম ঘর হৈতে টেনে আন্॥ দুই চারি থাকে ছয়। অবশ্য তার মৃত্যু হয়॥

জন্ম নক্ষত্র দ্বারা যাত্রার শুভাশুভ গণনা।

খনা। আপনার জন্ম নক্ষত্র মাসের যত দিন। তিথি বার ঐক্য করে সাতে কর হীন।। একে শুভ দুয়ে ভাল তিনে শত্রুক্ষয়। চতুর্থেতে কার্য্য সিদ্ধি পঞ্চমে সংশয়।। ষষ্ঠে মৃত্যু শূন্য হলে পায় বহু সুখ। খনা বলে এ যাত্রায় কভু নাহি দুঃখ।।

যোগিনী চক্র।

খনা। পুন্না দুই পোয়া উনি। চারি২ দণ্ড ফিরে যোগিনী।। ঘোড়ার পৃষ্ঠে দেবী যায়। সম্মুখে দক্ষিণে ধরে খায়।।

জাতক গণনা।

খনা। মীন কুম্ভ মকর মেষা। আদ্য অন্তে হয় পুরুষা।। বিছা সিংহ তুলে। ইহাতে ঐ খোনা বলে।।

জাত বালকের শিয়র নির্ণয়।

খনা। অজ সিংহ ধনুঃ পূর্ব্বা বৃষ কন্যা মকর দক্ষিণা। কর্কট মীন মিথুন তুলা ঘটপশ্চিমা।।

জন্ম লগ্নের শুভাশুভ গণনা।

বরাহে বলে কোন লগ্ন লেখ। লগ্নের সপ্তম ঘরে কোন গ্রহ দেখ।। আছে শনি সপ্তম ঘরে। অবশ্য তারে খোঁড়া করে।। রবি থাকিলে ভ্রমায় ভূখণ্ড। চন্দ্র থাকে ধরে নব দণ্ড। মঙ্গল থাকে করে খণ্ড২। অস্ত্রাঘাতে যায় তার মুণ্ড।। বুধ থাকে বিষয় করায়। গুরু শুক্র থাকে বহু ধন পায়।।

লগ্নে আকা লগ্নে বাঁকা লগ্নে থাকে ভানুতনুজা। লগ্নের সপ্তম অষ্টমে থাকে পাপ। মারে জননী পীড়ে বাপ।।

আয়ুর্গণনা।

খনা। কিসের তিথি কিসের বার। জন্ম নক্ষত্রে কর সার।। কি কর শ্বশুর মতি হীন। পলকে জীবন বারো দিন।।

উষার লক্ষণ।

উষার লক্ষণ বলে, যেই ক্ষণে প্রাতঃকালে, ক্ষুদ্রতারা মলিনত্ব পায়। সেই-ক্ষণাবধি করি, সূর্য্যোদয় অর্দ্ধ ধরি, সেই কাল উষা কহা যায়।।

দ্বিতীয়।

খনা। ডাকয়ে পক্ষী না ছাড়ে বাসা। উড়িয়ে বৈসে খাবে করি আসা।। ফিরে যায় নিজালয় না পায় দিশা। খোনা ডেকে বলে সেই সে উষা।।

খনা। উঠে পড়ে খায় না। তখনি কেন যায় না।।

খনার মতে অরিষড়ষ্টক গণনা।

মীন কাপাসে নাছোঁয় পানি। কৈঁকড়া কলসে না জিয়ে জানি।। জলচর বনচরে না হয় সঙ্গ। ভ্যাড়া দেখিয়া যুবতীর ভঙ্গ।। ধনুটঙ্কারে বলদা ভাগে। বিছার কাঁমড় মানুষে লাগে।।

জ্বরোৎপত্তি দোষ।

অশ্বিনীতে রোগ হইলে একদিন ভোগ। ভরণী মরণ শঙ্কা যদি হয় রোগ।।

কৃত্তিকাতে নয় দিন রোহিণীতে তিন। মৃগশিরা ভোগ মাত্র হয় পঞ্চ দিন॥ আর্দ্রায় মরণ ভয় জ্যোতিষেতে কয়। পুনর্ব্বসু পুষ্যা সপ্তদিন ভোগ হয়॥ অশ্লেষা নবমদিন মঘা এক মাস। পূর্ব্বফল্গুনীতে দুই মাস এ নির্ঝাস॥ উত্তরফল্গুনী এক পক্ষ শাস্ত্রে কয়। হস্তায় সপ্তাহ চিত্রা এক পক্ষ হয়॥ স্বাতী দুইমাস বিশাখায় কুড়ি দিন। অনুরাধা দশদিন বুঝহ প্রবীণ॥ জ্যেষ্ঠায় ভুগিবে পক্ষ মূলা মরণান্ত। পূর্ব্বাষাঢ়ে পঞ্চদশ দিন যে একান্ত॥ উত্তরাষাঢ়ায় ভোগ বিংশদিন হয়। শ্রবণা দুমাস ভোগ কভু মিথ্যা নয়॥ ধনিষ্ঠাতে পঞ্চদশ দিন ভোগ হয়। শতভিষা দশ দিন ভোগ সুনির্ণয়॥ পূর্ব্বভাদ্রপদে মরণান্ত এই কয়। উত্তরভাদ্রপদে এক পক্ষ ভোগ হয়॥ রেবতীতে রোগে ভোগ কুড়ি দিন করে। জ্যোতিষ বচন মতে কহি অতঃপরে॥ রোগারম্ভে চন্দ্র তারা যদি শুদ্ধ রয়। উক্ত দিনাপেক্ষা রোগ অল্পদিনে ক্ষয়॥ অশুদ্ধ থাকিলে হয় জীবন সংশয়। জ্বরোৎপত্তি দোষাদোষ জ্যোতিষেতে কয়॥

জ্বরোৎপত্তির বার নিয়ম।

রবি সপ্ত সোমে নয় মঙ্গলেতে দশ। বুধে তিন গুরুবারে দ্বাদশ দিবস॥ শুক্র তিন কিম্বা সাত শনি চৌদ্দ দিন। বারজ্বর রোগ এই বুঝহ প্রবীণ॥ রোগারম্ভে যদি শশী শুদ্ধ নাহি রয়। তারা শুদ্ধ না থাকিলে জীবন সংশয়॥

সাংঘাতিক রোগোৎপত্তি।

রবি কুজ কিম্বা যদি হয় শনিবার। ষষ্ঠী বা নবমী চতুর্দ্দশী তিথি আর॥ পূর্ব্বাষাঢ়া মূলা পূর্ব্বফল্গুনী অশ্লেষা। পূর্ব্বভাদ্রপদ স্বাতি আর্দ্রা শতভিষা॥ এই কয় সংযোগে যদ্যপি রোগ হয়। তাতে যদি চন্দ্র তারা শুদ্ধ নাহি রয়॥ অবশ্য যাইবে তবে কৃতান্ত ভবনে। এইত প্রমাণ সিদ্ধ জ্যোতিষ বচনে॥

বর্ষমধ্যে মৃত্যু গণনা।

জন্মঋক্ষ নবগুণে বর্ষ মিশাইবে। একত্র করিয়া তারে ত্রিগুণ করিবে॥ সপ্তবিংশে হরিলে যে অবশিষ্ট রয়। তাতে দশ দ্বাদশ ষোড়শ যদি হয়॥ কিম্বা পঞ্চদশ তিন অষ্টাদশ রয়। সাতাশ থাকিলে সেই বর্ষে মৃত্যু হয়॥

ঔষধ করণ।

শনি কুজ বার ভিন্ন, রিক্তেতর তিথি গণ্য, সুপ্রশস্ত করণ সুযোগ। ত্রিপূর্ব্বাতো ত্যাজ্য হয়, মঘার্দ্রা ভরণী নয়, বিশাখাতো করিবে বিয়োগ॥ যে নক্ষত্র অবশিষ্ট, ঔষধ করণে ইষ্ট, চন্দ্র তারা শুদ্ধ যদি হয়। লগ্নেতে মিথুন কন্যা ধনু মীন হয় গণ্যা, ঔষধ করণে সুনির্ণয়॥

ঔষধ সেবন।

শনি কুজ ভিন্ন বার রিক্তা ভিন্ন তিথি। প্রশস্ত করণ, যোগ অশ্বিনী রেবতী॥ ধনিষ্ঠা শ্রবণা পুষ্যা উত্তরফল্গুনী। হস্তা পুনর্ব্বসু মৃগশিরা বা রোহিণী॥ উত্তরভাদ্রপদ উত্তরাষাঢ়া স্বাতি জ্যেষ্ঠা। চিত্রা মূলা অনুরাধা কৃত্তিকাও শ্রেষ্ঠা॥ এসব নক্ষত্র ভাল ঔষধ সেবনে। লগ্নেতে মিথুন কন্যা ধনু কিম্বা মীনে॥ শশধর অনুকূলে ঔষধ ভক্ষণ। আশুরোগ নষ্ট হয় জ্যোতিষে লিখন॥

স্বস্ত্যয়ন।

শনি কুজ ভিন্নবারে রিক্তা ভিন্ন তিথি। পুষ্যাশ্বিনী হস্তা চিত্রা অথবা রেবতী॥ অনুরাধা মৃগশিরা উত্তরফল্গুনী। উত্তরভাদ্রপদ উত্তাষাঢ়া বা রোহিণী॥ শুভ-লগ্নে শুভযোগে স্বস্ত্যয়ন যুক্তি। এইত প্রমাণ মাত্র জ্যোতিষের উক্তি॥

ত্রিপুষ্কর।

শনিবার কুজবার কিম্বা রবিবার। ইহাতে যদ্যপি পায় ভদ্রা তিথি আর॥ উত্তরফল্গুনী পুনর্ব্বসু বা কৃত্তিকা। পূর্ব্বভাদ্রপদোত্তরাষাঢ়া বা বিশাখা॥ এ তিথি নক্ষত্র বার যোগে মৃত্যু হয়। জ্যোতিষ প্রমাণে ত্রিপুষ্কর দোষ কয়॥ বারে পাদ দোষ তিথি দোষ হয় পাদ। নক্ষত্রে দ্বিপাদ মাত্র কভু নহে বাদ॥ ত্রিদোষ হইলে মৃত্যু হয় ত্রিপুষ্কর। জন্মিলে জাতক দোষ কহি তাতঃপর॥ বারে শস্য সুত নষ্ট তিথিতে গোধন। নক্ষত্রে বাস্তুর বৃক্ষ গোত্রের নিধন॥

বিহিত দ্রব্যাদি ভক্ষণ নিষেধ।

প্রতিপদে অর্থহানি কুষ্মাণ্ড ভক্ষণে। দ্বিতীয়াতে বৃহতীতে বিহীন ভোজনে॥ শত্রুবৃদ্ধি পটোল খাইলে তৃতীয়ায়। মূলাহারে চতুর্থীতে ধন হানি পায়॥ পঞ্চমীতে শ্রীফলে কলঙ্ক অতিশয়। ষষ্ঠীতে খাইলে নিম্ব পশুযোনি হয়॥ তালে শরীরের নাশ সপ্তমীর যোগে। অষ্টমীতে মূর্খ হয় নারিকেল ভোগে॥ অলাবু গোমাংস তুল্য নবমী তিথিতে। দশমীতে গোমাংস সদৃশ কলম্বীতে॥ শিমে মহাপাপ একাদশীর নিয়ম। দ্বাদশীতে পুঁইশাকে ব্রহ্মহত্যা সম॥ ত্রয়োদশী তিথিতে বার্ত্তাকু যদি খায়। সন্তানের হানি হয় বিধানে জানায়॥ চতুর্দ্দশী তিথির দিবসে নরগণে। চিররোগী হয় মাষকলাই ভক্ষণে॥ অমাবস্যা পূর্ণিমাতে যদি খায় মাংস। পূর্ণরূপে মহানামে প্রকাশে পাপাংশ॥

দাহ নিষেধ।

দুই বৎসর পরিপূর্ণ না হইলে যে বালকের মৃত্যু হয় তাহার দাহাদি না করিয়া মৃত্তিকাসাৎ করিবেক॥

অশৌচ গ্রহণ সময়।

অশৌচ যদ্যপি সূর্য্যোদয়ের পূর্ব্বে হয় তবে পূর্ব্ব দিবস লইয়া গণনা করিবে, অশৌচ নিশ্চয় না হইলে অশৌচ হয় না, অশৌচের মধ্যে যদি জ্ঞাত হওয়া যায় তবে শেষ যে কএক দিন থাকে তাহাতেই শুদ্ধ হয়, অশৌচ কালানন্তর সম্বৎসরের মধ্যে জ্ঞাত হইলে সপিণ্ডবর্গের তিন দিবসাশৌচ হয়, এবং সম্বৎ-সরান্তে দুই বৎসরের মধ্যে জ্ঞাত হইলে সপিণ্ডবর্গের সদ্যাঃশৌচ মাত্র, আর পুত্রাদির ১ দিবস, দুই বৎসরের পর শ্রবণ করিলে সজ্যোতিঃ অর্থাৎ দিনে শ্রবণ করিলে দিনমাত্র, রাত্রে শ্রবণ করিলে রাত্রিমাত্র, স্বীয় পুত্র জন্মাশৌচা-নন্তর শ্রবণ করিলে স্নানমাত্রে শুদ্ধ হয়॥

অশৌচ ব্যবস্থা।

জন্ম মরণে ব্রাহ্মণের ১০ দিবসাশৌচ, ক্ষত্রিয়ের ১২ দিবস, বৈশ্যের ১৫ দিবস, শূদ্রের এক মাস, সপিণ্ডের জন্ম মরণে সম্পূর্ণাশৌচ হয়, সর্ব্ব বর্ণের সপিণ্ডানন্তর দশম পুরুষপর্য্যন্ত ৩ দিবস, দশম পুরুষানন্তর চতুর্দ্দশ পুরুষ

পর্য্যন্ত পক্ষিণী অর্থাৎ বর্ত্তমান দিবস এবং রাত্রি আগামি দিবস সহিত ১২ প্রহরের নাম পক্ষিণী, চতুর্দ্দশ পুরুষান্তর নাম স্মৃতি পর্য্যন্ত ১ দিবস, অনন্তর স্নানে শুদ্ধিঃ॥

মাতামহাদ্যশৌচ।

মাতামহ মরিলে ত্রিরাত্রাশৌচ, শ্বশুর এবং শাশুড়ী নিকটে মরিলে ত্রিরাত্রাশৌচ হয়, এক গ্রামে বা গ্রামান্তরে মরিলে ১ রাত্রাশৌচ মাত্র। কিন্তু ব্যবহার ত্রিরাত্রাশৌচ। বিবাহিতা ভগিনী, এবং মাতামহী, মাতুল মাতুলানী পিতৃস্বসা অর্থাৎ পিতার ভগিনী এবং দৌহিত্র ও ভাগিনেয়াদি মরিলে পক্ষিণী অশৌচ হয়, কিন্তু মাতামহী মরিলে ত্রিরাত্রাশৌচ ব্যবহার, পরন্তু মাতৃভগিনী পুত্র, ও মাতুল পুত্র মরিলে পক্ষিণী অশৌচ হয়॥

মৃত্যু বিশেষাশৌচ।

অনশনে, বজ্রাঘাতে, অগ্নিতে, জলেতে, উচ্চদেশ হইতে পতনে, সংগ্রামে, শৃঙ্গি দংষ্ট্রি নখি ব্যাল অর্থাৎ হিংস্রক জন্তু, বিষ, চণ্ডাল চৌরকর্ত্তৃক যদি প্রমাদে মৃত্যু হয় তবে ত্রিরাত্রাশৌচ মাত্র। পরন্তু অগ্ন্যাদিতে প্রাণত্যাগ করিব এই অভিপ্রায়ে যে ব্যক্তি মরে অর্থাৎ যে আত্মঘাতী হয় তাহার অশৌচ নাই, এবং পরস্ত্রী রমণকালে তাহার পতিকর্ত্তৃক হত, এবং জাতি সঙ্কর, ও চণ্ডালাদির সহিত ক্রীড়ারূপ যুদ্ধ করিতে তৎকর্ত্তৃক নিহত এবং যে কৃত্রিম বিষদান করে, ও অগ্নির দ্বারা মরে, ও যে বিষ ভক্ষণ করাইয়া মারে, ও যে বধাতিরিক্ত মুণ্ডনাদি করে ও সর্ব্বদা যাহার বুদ্ধি পরাপকারে রত, এবং ক্রোধেতে অনশনে, বা বিষভক্ষণে, ও অগ্নিতে প্রবেশ করিয়া, বা পর্ব্বত বা বৃক্ষহইতে পড়িয়া মরে, এবং সজ্জাতি হইয়া চর্ম্ম বা অস্থিতে পাত্রাদি করে, এবং যে মনুষ্য বধস্থানাদি করে, এবং উৎকল দেশে প্রসিদ্ধ বণ্ঠ দেশোৎপন্ন ভগ যাহাদিগের, এবং নপুংসকের এবং ব্রাহ্মণ বিষয়াপরাধে হইয়া নিহতদিগের, এবং যে ব্রাহ্মণের মন্যুৎপাদনেতে অভিচারাদি কৃত, এবং যে মহাপাতকী, ইহারা পতিত, ইহারদিগের দাহাদি করিবেক না, পক্ষি, মৃগ, মৎস্য, শৃঙ্গি, দংষ্ট্রি, নখিকর্ত্তৃক হত যে ব্যক্তি এবং পতন অনশনের দ্বারা, এবং জলে প্রবেশ করিয়া যে মরে তাহাদিগের শস্ত্রহত বলেন এই সকল হেতুতে করিয়া ৩ দিবসের মধ্যে মরিলে ত্রিরাত্রাশৌচ ইহার পর মরিলে স্বজাত্যুক্তাশৌচ হয়, এবং ক্ষত হইয়া যদি সপ্তাহের মধ্যে মরে তবে ত্রিরাত্রাশৌচ মাত্র, সপ্তাহের পর মরিলে স্বজাত্যুক্তাশৌচ হয়॥

সূতিকাশৌচ।

দ্বিজাতি স্ত্রীর পুত্র জননে ২০ দিন কন্যা জননে এক মাসাশৌচ হয়, শূদ্রের পুনঃ দুয়েতেই মাসাশৌচ হয়।

অকৃতচূড়া কন্যা মরণাশৌচ ব্যবস্থা।

জন্মাবধি দুই বৎসর পর্য্যন্ত অকৃত চূড়া কন্যা মরণে সর্ব্ব বর্ণের সদ্যঃশৌচমাত্র, বিবাহের পর কন্যার মৃত্যু হইলে ভর্ত্তৃকুলে সম্পূর্ণাশৌচ হয়, অজাতদন্তা কন্যা মরণে সোদরের সদ্যঃশৌচমাত্র, জাতদন্তা কন্যা মরণে এক রাত্রাশৌচ চূড়া হইলে ত্রিরাত্রাশৌচ হয়॥

### বালাদ্যশৌচ।

অষ্টম মাস পর্য্যন্ত গর্ভস্রাব, নবম মাসাদিতে বালক জাত হইয়া যদ্যপি তদশৌচের মধ্যে মরে তবে মাতা পিতার অস্পৃশ্যত্ব প্রযুক্ত জননাশৌচ হয়, সপিণ্ড দিগের সদ্যঃশৌচ। এবং গর্ভেতে মরিয়া যদি কন্যা বা পুত্রের জন্ম হয় তবে সপিণ্ডবর্গের সম্পূর্ণ জননাশৌচ হয়। পরন্তু যদ্যপি বালকের দন্ত হইলে মৃত্যু হয় তবে পিতামাতার ৩ দিবস সপিণ্ডবর্গের ১ দিবস অশৌচ ইহার মধ্যে যদি চূড়া হইয়া থাকে তবে সকলের ত্রিরাত্রাশৌচ হয়। আর যদ্যপি চূড়া না হইয়া থাকে তবে মাতা পিতার ত্রিরাত্রি অন্যের ১ রাত্রাশৌচ মাত্র। দুই বৎসরের পর ছয় বৎসর পর্য্যন্ত অনুপনীত বালক মরিলে ত্রিরাত্রাশৌচ, উপনীত বালক মরিলে সম্পূর্ণাশৌচ হয়। শূদ্রের ছয় মাস পর্য্যন্ত চূড়া এবং দন্তোৎপত্তি না হইয়া থাকে তবে তাহার মরণে ত্রিরাত্রাশৌচ হয়, ইহার মধ্যে দন্তোৎপত্তি হইলে ৫ দিবস, এবং দুই বৎসরের মধ্যে চূড়া হইলে ১০ দিবস, এবং বিবাহ হইলে একমাসাশৌচ হয়। ছয় মাসের পর দুই বৎসর পর্য্যন্ত শূদ্র বালক মরিলে ৫ দিবসাশৌচ হয়, দুই বৎসরের পর ৬ বৎসর পর্য্যন্ত ১২ দিবস অশৌচ হয়।

### গর্ভস্রাবাশৌচ।

দুই মাসের মধ্যে গর্ভস্রাব হইলে সেই স্ত্রীর রজস্বলাশৌচ হয়, কিন্তু অন্যের হয় না, ছয় মাসের মধ্যে গর্ভস্রাব হইলে সেই স্ত্রীর অশৌচ হয়, আট মাসের মধ্যে যদি গর্ভস্রাব হয় তবে সেই স্ত্রীর স্বজাত্যুক্তাশৌচ হয়। সপিণ্ডদিগের সদ্যঃশৌচ মাত্র, কিন্তু ব্যবহার একাহ। তিন চারি পাঁচ ছয় মাসপর্য্যন্ত গর্ভস্রাব হইলে দৈবপৈত্র্য কর্ম্মেতে ব্রাহ্মণীর যত মাস গর্ভ তত দিন আর এক দিন অধিক, ক্ষত্রিয়ের ২ দিন, বৈশ্যের ৩ দিন, শূদ্রের ৬ দিন অধিকাশৌচ হয়, অন্যত্র যত মাস গর্ভ তত দিন অশৌচ বিধি, এবং সাত আট মাসের গর্ভে মরিলে তদন্তর হইলে নবম মাসের যে ব্যবস্থা সেই ব্যবস্থা জানিবেন॥

### স্পন্দন লক্ষণং।

অঙ্গবিস্ফুরণে শুভাশুভ ফলং যথা। মনুরুবাচ। ক্রহিমেত্বৎ নিমিত্তানি অশুভানি শুভানিচ। সর্ব্ব ধর্ম্ম ভৃতাং শ্রেষ্ঠত্বংহি ধর্ম্মবিদুচ্যসে॥ মৎস্য উবাচ। অঙ্গ দক্ষিণ ভাগেতু শস্তং প্রস্ফুরণং ভবেৎ। অপ্রশস্তং তথা বামে পৃষ্ঠস্য হৃদয়স্যচ॥ মনুরুবাচ। অঙ্গানাং স্পন্দনঞ্চৈব শুভাশুভ নিবেদিতং। তন্মে বিস্তরতো ক্রহি যেন স্যাং শুদ্ধিদো ভুবি॥ মৎস্য উবাচ। পৃথ্বী লাভো ভবেৎ মূর্দ্ধ্নি ললাটে রবিনন্দন। স্থানং বিবৃদ্ধি মায়াতি ভ্রূনসোঃ প্রিয় সঙ্গমঃ॥ ভৃত্যা লব্ধি শ্চাক্ষিদেশে দৃগুপান্তে ধনাগমঃ। উৎকণ্ঠোপগমো মধ্যে দৃষ্টেঃ রাজান্ বিচক্ষণৈঃ। দৃগবন্ধনে সঙ্গরেচ জয়ং শীঘ্র মবাপ্নুয়াৎ। যোষিল্লাভোঽপাঙ্গদেশে শ্রবণান্তে প্রিয়া শ্রুতিঃ॥ নাসিকায়াং প্রীতি সৌখ্যং প্রিয়াপ্তিরধরোষ্ঠয়োঃ। কণ্ঠেতু ভোগলাভঃ স্যাৎ ভোগবৃদ্ধি রণাংশয়োঃ॥ সুহৃৎ স্নেহশ্চ বাহুভ্যাং হস্তেচৈব ধনাগমঃ। পৃষ্ঠে পরাজয়ো যোধে জয়ো বক্ষস্থলে ভবেৎ। কুক্ষিভ্যাং প্রীতি রুদ্দিষ্টা স্ত্রিয়াঃ প্রজননং স্তনে। স্থানভ্রংশো নাভিদেশে

অঙ্গেটৈব ধনাগমঃ॥ জানুলগ্নৌ পটৈঃ সন্ধি র্বলবৃদ্ধির্ভবেন্নৃপ। দিদৈশকদেশমাশোথ জঙ্ঘাভ্যাং রবিনন্দন। উত্তমং স্থান মাপ্নোতি পন্ত্যাং প্রস্ফুরণান্নৃপ। সলাভঙ্খাদ্বগমনং ভবেৎ পাদতলে নৃপ॥ লাঞ্ছনং পিটকঞ্চৈব জ্ঞেয়ং প্রস্ফুরণং তথা। বিপর্য্যয়েণ বিজ্ঞিতং সর্ব্বং স্ত্রীণাং বিপর্য্যয়ং॥ দক্ষিণে পি প্রশস্তেঙ্গে প্রশস্তং স্যাদ্বিশেষতঃ। অপ্রশস্তে তথা বামে ত্বপ্রশস্তং বিশেষতঃ॥ অতো ন্যথা সিদ্ধি রুজস্পন্দাত্তু ফলস্য শস্তস্য নিন্দিতস্য। অনিষ্ট চিহ্নোপগমে দ্বিজানাং কার্য্যং সুবর্ণে নত তর্পণং স্যাৎ॥

## হাঁচি টিক্‌টিকির ফল।

শয়নে ভোজনে উপবেশনে বা দানে। বিবাদে বিবাহে আর বস্ত্র পরিধানে॥ এই সপ্ত কর্ম্মে হাঁচি আদি সুশোভন। অন্য কর্ম্মে শুভ নাহি হয় কদাচন॥ বৃদ্ধ শিশু অথবা কফের যেই হাঁচি। যত্ন পূর্ব্বকের হাঁচি কদাচ না বাছি॥ গোধনের হাঁচি হয় মৃত্যুর কারণ। জ্যোতিষ বচন ইহা অবশ্য বারণ॥ দিগের নির্ণয় কহি বুঝহ সুবুদ্ধি। উর্দ্ধ ভাগে হৈলে ধন ভোগ কার্য্য সিদ্ধি॥ পূর্ব্বদিগে অগ্নিকোণে হৈলে হয় ভয়। দক্ষিণেতে অগ্নিভয় জানিহ নিশ্চয়॥ নৈঋতে কলহ লাভ পশ্চিমের ভাব। বায়ুকোণে বর বস্ত্র গন্ধ জয় লাভ॥ উত্তরে টিকটিকী হাঁচি স্ত্রী লাভ কারণ। ঈশানে হইলে মৃত্যু কে করে বারণ॥

## স্থান বিশেষে জ্যেষ্ঠী পতনের ফল।

মস্তকে পড়িলে জেষ্ঠী লভ্য হয় রাজ্য। হস্তেতে পড়িলে মাত্র বাড়য়ে ঐশ্বর্য্য॥ কর্ণেতে পতনে লাভ হইবে ভূষণ। চক্ষুতে পড়িলে হয় বন্ধু দরশন॥ নাকেতে পড়িলে লাভ সুগন্ধ গ্রহণ। মুখেতে পড়িলে প্রাপ্তি মিষ্টান্ন ভোজন॥ গলদেশে পতনেতে সম্পত্তির সিদ্ধি। স্তন মূলে পতনেতে সৌভাগ্যের বৃদ্ধি॥ বক্ষেতে পড়িলে জেষ্ঠী হয় সুখ বৃদ্ধি। পৃষ্ঠেতে পড়িলে হয় ভূমিলাভ সিদ্ধি॥ পার্শ্বেতে পড়িলে হয় বন্ধু দরশন। কটীতে পড়িলে লাভ হইবে বসন॥ গুহ্যেতে পড়িলে মৃত্যু উরতে বাহন। জানুজঙ্ঘে হয় অর্থ ক্ষয়ের কারণ॥ পদেতে ভ্রমণ ফল অন্যথা না হয়। জেষ্ঠী পতনের ফল জ্যোতিষেতে কয়॥ দক্ষিণাঙ্গে বিরোধ সুহৃদগণ সঙ্গে। ধন লাভ হইবে পতনে বাম অঙ্গে॥

## নৌকা যাত্রা।

শশধর বুধ শুক্র কিম্বা বৃহস্পতি। সুপ্রশস্ত হয় সব রিক্তা ভিন্ন তিথি॥ পূর্ব্বভাদ্রপদ পূর্ব্বাষাঢ়া বা অশ্বিনী। হস্তা মৃগশিরা পূর্ব্বফল্গুনী বাখানি॥ শ্রবণা কি ধনিষ্ঠা অথবা অনুরাধা। চন্দ্র তারা শুদ্ধ হৈলে নাহি হয় বাধা॥ শুভলগ্নে নৌকা যাত্রা সুপ্রশস্ত হয়। জ্যোতিষ প্রমাণে মাত্র এই রূপ কয়॥

## রাজ দর্শন।

শনি কুজ ভিন্ন আর যত উক্ত বার। রিক্তা ভিন্ন আর সব তিথি হয় সার॥ উত্তরভাদ্রপদ উত্তরাষাঢ়োত্তরফল্গুনী। চিত্রা মৃগশিরা পুষ্যা রেবতী রোহিণী॥ শ্রবণা বা জ্যেষ্ঠা হস্তা অশ্বি অনুরাধা। রাজ দর্শনেতে কেহ নাহি করে বাধা॥ চন্দ্র

শুদ্ধ হৈলে লগ্ন বৃষ সিংহ মীনে। কিম্বা কন্যা ধনু লগ্নে অথবা মিথুনে॥ রাজ দর্শনেতে উক্ত এই সব হয়। জ্যোতিষ বচন অর্থে এই মাত্র কয়॥

বরাহ মুনির যাত্রা।

যাত্রার বিহিত কিছু শুন সারোদ্ধার। শুভ দিন শাস্ত্র মতে পাওয়া অতি ভার॥ নিষিদ্ধ আছয়ে ব্যক্ত কতেক বচন। তাহাতে করিলে দৃষ্টি না হয় গমন॥ বার তিথি যোগ আর নক্ষত্র করণ। এক দিনে সর্ব্ব শুভ হয় কদাচন॥ মাস দগ্ধা ত্র্যহস্পর্শ আদি পাপ যোগ। তাহে যাত্রা কৈলে ঘটে বিপরীত ভোগ॥ জ্যোতিষের মতে শুদ্ধ দিন নাহি হয়। অথচ ত্বরিত যাত্রা না করিলে নয়॥ তাহার বিধান কহি করহ শ্রবণ। বরাহ মুনির মতে যাত্রা প্রকরণ॥ বার তিথি যোগ আর অনুক্ত নক্ষত্র। দোষাদোষ নাহি কিছু সর্ব্ব শুভ অত্র॥ রবিবারে যাত্রা কালে শিরে দিবে কর। সোমবারে করস্পর্শ করিঃ ভুজোপর॥ মঙ্গলে গলায় হাত বুধেতে উদরে। বৃহস্পতিবারে পার্শ্বে শুক্রে কর্ণোপরে॥ শনিবারে পৃষ্ঠে হাত যাত্রার নির্ণয়। অসাধ্য সুসাধ্য হতে হইবে নিশ্চয়॥ বাধাদি টিকটিকী হাঁচি ভইল পসার। যাত্রা কালে এনবার শুন প্রতিকার॥ বাম পদাঘাৎ ভূমে করি তিনবার। যথা ইচ্ছা তথা যাহ মুনিবাক্য সার॥

শিবজ্ঞান।

জ্যোতিষের মতে শুদ্ধ দিন পাওয়া ভার। অতএব শিবজ্ঞান বিনিময় তার॥ মাহেন্দ্র বক্র অমৃত শূন্য চারিযোগ। সম্বৎসরে সপ্তবারে দিবারাত্রি ভোগ॥ মাহেন্দ্র যোগেতে হয় সর্ব্বত্রেতে জয়। অমৃত যোগেতে সর্ব্বকার্য্য সিদ্ধ হয়॥ বক্র যোগে কার্য্য নাশ লিখন নিশ্চয়। শূন্য যোগে মৃত্যু কিম্বা অপমান হয়॥ মাঘ বা ফাল্গুন চৈত্র বৈশাখেতে আর। শ্রাবণ ভাদ্রেতে হয় একই প্রকার॥ আশ্বিন কার্ত্তিক অগ্রহায়ণ পৌষে। একই প্রকার পাবে এই চারি মাসে॥ জ্যৈষ্ঠে কিম্বা আষাঢ়ে জানিবে এক রীৎ। পশ্চাৎ লিখনে তাহা হইবে বিদিত॥

মাঘ ফাল্গুন চৈত্র বৈশাখ শ্রাবণ ভাদ্র।

দিবা দণ্ড।

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| রবিবারে | মাহেন্দ্র ২ | অমৃত ৮ | শূন্য ৮ | মাহেন্দ্র ২ | বক্র ১০ | | | | | |
| সোমবারে | অ ৪ | ব ৮ | অ ৬ | ব ৬ | মা ৪ | শূ ২ | | | | |
| মঙ্গলবারে | ব ৪ | শূ ২ | অ ৬ | ব ৪ | শূ ২ | অ ৪ | শূ ২ | অ ৪ | শূ ২ | |
| বুধবারে | অ ৪ | ব ৬ | অ ৪ | শূ ২ | ব ৪ | মা ৪ | অ ৪ | শূ ২ | | |
| গুরুবারে | মা ৪ | শূ ২ | ব ৬ | মা ৬ | শূ ৪ | ব ৪ | শূ ৪ | | | |
| শুক্রবারে | অ ২ | ব ২ | অ ৬ | ব ৬ | অ ৬ | শূ ৪ | অ ৪ | | | |
| শনিবারে | শূ ৪ | ব ৪ | শূ ২ | অ ৮ | শূ ৪ | ব ৪ | শূ ৪ | | | |

রাত্রিদণ্ড।

| | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| রবিবারে | শূন্য ২ | মাহেন্দ্র ২ | অমৃত ৪ | বক্র ৮ | মাহেন্দ্র ৮ | শূন্য ৬ | | | |
| সোমবারে | ব ২ | অ ৬ | ব ৬ | অ ৮ | শূ ৮ | | | | |
| মঙ্গলবারে | অ ২ | ব ৪ | শূ ২ | অ ৬ | ব ৬ | অ ৪ | ব ৪ | শূ ২ | |
| বুধবারে | শূ ২ | অ ৬ | মা ৪ | ব ৪ | শূ ৪ | অ ১০ | | | |

গুরুবারে　ব ১৪　শূ ৪　ব ৪　অ ২　শূ ৬
শুক্রবারে　ব ৪　অ ৪　শূ ৪　মা ২　ব ৬　শূ ৪　অ ২　মা ২　শূ ২
শনিবারে　শূ ২　ব ৪　অ ৬　ব ৪　অ ৪ . ব ২　অ ৪　শূ ৪

আশ্বিন কার্ত্তিক অগ্রহায়ণ পৌষ।

দিবা দণ্ড।

রবিবারে　শূ ২　অ ৬　ব ৮　অ ৮　শূ ২　মা ২　শূ ২
সোমবারে　অ ৪　শূ ৪　অ ৬　ব ১৬
মঙ্গলবারে　অ ২　ব ২　অ ১০　ব ৬　শূ ৬　ব ৪
বুধবারে　অ ২　মা ২　অ ২　ব ৬　অ ৬　শূ ২　মা ৬　ব ৪
গুরুবারে　অ ৪　ব ৪　শূ ৪　ব ৬　শূ ২　অ ৪　ব ৬
শুক্রবারে　অ ২　ব ২　অ ৬　ব ৬　অ ৮　শূ ২　অ ৪
শনিবারে　অ ২　ব ২　অ ৬　ব ৬　অ ৮　শূ ২　অ ৪

রাত্রি দণ্ড।

রবিবারে　শূ ২　ব ৪　অ ৪　ব ৬　অ ৪　শূ ২　অ ৮
সোমবারে　ব ৬　অ ৮　ব ৮　অ ২　ব ৬
মঙ্গলবারে　মা ৬　অ ২　শূ ২　অ ৬　ব ৪　মা ৪　শূ ২　অ ৪
বুধবারে　ব ২　অ ২　ব ৪　অ ১৬　ব ২　শূ ৪
গুরুবারে　শূ ২　অ ৮　ব ৬　অ ৮　শূ ২　অ ৪
শুক্রবারে　ব ২　অ ৮　ব ৬　অ ৮　শূ ২　অ ৪
শনিবারে　ব ১৪　শূ ৪　ব ৪　অ ২　শূ ৬

জ্যৈষ্ঠ আষাঢ়।

দিবা দণ্ড।

রবিবারে　শূ ৪　অ ৬　ব ৬　অ ৬　ব ৪　মা ২　শূ ২
সোমবারে　ব ৮　অ ৪　শূ ৬　ব ৮　শূ ৪
মঙ্গলবারে　অ ৬　শূ ৪　অ ৬　ব ৬　মা ২　অ ২　মা ২　শূ ২
বুধবারে　শূ ২　ব ৪　অ ৮　ব ৬　অ ৮　শূ ২
গুরুবারে　মা ২　শূ ২　ব ৬　মা ৪　শূ ৪　ব ৬　অ ৬
শুক্রবারে　শূ ২　মা ২　ব ৬　মা ২　শূ ৪　অ ৬　ব ৪　শূ ৪
শনিবারে　মা ২　শূ ২　ব ৬　মা ৬　শূ ৪　ব ৪　অ ৬

রাত্রি দণ্ড।

রবিবারে　অ ৪　শূ ৪　ব ৪　অ ৬　ব ৮　শূ ৪
সোমবারে　ব ৮　অ ৮　শূ ৪　অ ৪　শূ ২　মা ২　শূ ২
মঙ্গলবারে　অ ২　ব ৪　মা ৪　শূ ৪　ব ২　অ ৬　শূ ২　ব ৬
বুধবারে　অ ১০　শূ ২　ব ৪　অ ৪　শূ ১০
গুরুবারে　শূ ২　অ ৬　শূ ২　ব ৪　শূ ২　অ ৬　শূ ৪　অ ৪
শুক্রবারে　অ ৬　শূ ২　ব ৪　শূ ৬　অ ৬　শূ ২　অ ৪
শনিবারে　শূ ২　অ ২　ব ৮　শূ ২　অ ৬　শূ ৪　অ ৬

গ্রহদিগের রাশি ভোগের কাল নির্ণয়ঃ।

রবের্মাসং নিশানাথঃ সপাদ দিবস দ্বয়ং। পক্ষত্রয়ং ভূমিপুত্রো বুধোষ্টাদশ বাসরান্। বর্ষমেকং সুরাচার্য্যশ্চাষ্টাবিংশ দিনং ভৃগুঃ। শনিঃ সার্দ্ধ-দ্বয়ং বর্ষং স্বার্ভানুঃ সার্দ্ধ বৎসরং॥

অস্যার্থঃ। এখানে অংশ শব্দে গ্রহের রাশি ভোগ্যকালের ত্রিশ ভাগের এক ভাগ জানিবে। যে গ্রহের রাশি ভোগ্যকাল যত হয় তাহা লিখিতেছি, সূর্য্যের একরাশি ভোগ্যকাল এক মাস। চন্দ্রের এক রাশি ভোগ্যকাল সওয়া দুই দিন। এইরূপ মঙ্গলের পঁয়তাল্লীশ দিন। বুধের অষ্টাদশ দিন। বৃহস্পতির এক বৎসর শুক্রের অষ্টাবিংশতি দিবস। শনির দুই বৎসর ছয়মাস। রাহুর ও কেতুর এক বৎসর ছয়মাস॥

গ্রহদোষ শান্তি কথন।

রবির দান। মাণিক অভাবে স্বর্ণ গোধূম সবস্ত্র ধেনু সসূত্র বস্ত্র সগুড় স্বর্ণ তাম্র রক্তচন্দন রক্তবস্ত্র আতপতণ্ডুল দক্ষিণার সহিত দানে স্বস্ব মন্ত্রে উৎসর্গ করিবে।

চন্দ্রের দান। সদ্বংশপাত্রে তণ্ডুল দিবে, কর্পূর মুক্তাফল শুক্লবস্ত্র রৌপ্য যুগ্ম বৃষ অভাবে বৃষ মূল্য ৫ কাহন কড়ি পূর্ণকুম্ভ ঘৃত দক্ষিণার সহিত উৎসর্গ করিবে॥

মঙ্গলের দান। প্রবাল গোধূম মসূর কলাই অরুণবর্ণ বৃষ অভাবে মূল্য ৫ কাহন কড়ি গুড় স্বর্ণ করবীরপুষ্প তাম্র দক্ষিণার সহিত উৎসর্গ করিবে॥

বুধের দান। নীলবস্ত্র স্বর্ণ কাঁসা রক্তচন্দন দ্রাক্ষা উত্তম পুষ্প আরি নাঁটি পুষ্প হস্তির দন্ত দক্ষিণার সহিত উৎসর্গ করিবে॥

বৃহস্পতির দান। চিনি দারুহরিদ্রা ঘোড়া অথবা মূল্য ২৫ কাহন কড়ি পীতধান্য পীতবস্ত্র রক্তপুষ্প লবন স্বর্ণ দক্ষিণার সহিত উৎসর্গ করিবে॥

শুক্রের দান। চিত্রবস্ত্র শাদা ঘোড়া অথবা মূল্য ২৫ কাহন কড়ি রূপার বৃক্ষ শাদা ধেনু রূপার বজ্র ঘৃত স্বর্ণ আতপতণ্ডুল দক্ষিণার সহিত উৎসর্গ করিবে॥

শনির দান। মাষকলাই তৈল নীল বস্ত্র কৃষ্ণতিল মহিষ অথবা মূল্য ৫ কাহন কড়ি লৌহ দক্ষিণার সহিত উৎসর্গ করিবে॥

রাহুর দান। গো গাধা রক্ত ঘোড়া বড়এলাচি কম্বল কৃষ্ণ তিলেরতৈল লৌহ পাত্রে দিবে, কৃষ্ণ তিল দক্ষিণার সহিত উৎসর্গ করিবে॥

গ্রহদানের দ্রব্যাদি গ্রহবিপ্রকে দিবে নচেৎ অফল হইবেক। যদ্যপি অন্য কোন ব্রাহ্মণ ঐ দান গ্রহণ করে তিনি দরিদ্র ও চণ্ডালত্ব হইবেন॥

খঞ্জন দর্শন ফল।

হস্তা গজ হৈলে স্বর্ণা, যে দিকেতে নৃপবর্য্য, দেখিবেক খঞ্জন গমন। সেদিকের শত্রু যত, শীঘ্র হবে বশীভূত, এই সব রাজার শোভন॥ জলেতে গো-গোষ্ঠ মাঝে, দেখে যদি পক্ষরাজে, উক্ত মন্ত্রে করিবে প্রণাম। তুমি অশুভ নাশক, তুমি হে শুভ দায়ক, পূর্ণকর মনোভীষ্ট কাম॥ এই বচনানুসারে, শিখোদ্গম হৈলে পরে, দেখিতে না পায় ত্রিভুবন। অগস্ত্য উদয় পরে, শিখা নাহি থাকে শিরে, সেই হেতু খঞ্জন দর্শন॥ অশ্ব বা গো গজ হয়, সর্পোপরি দৃষ্ট হয়, রাজ্যলাভ আদি

সুমঙ্গল। ভস্ম অস্থি কেশে নখে, লোম তুষে যদি দেখে, বহু ক্লেশ দর্শনের ফল॥ ঊর্দ্ধেতে দেখিলে ঋদ্ধি, পূর্ব্বদিগে কার্য্য সিদ্ধি, অগ্নিকোণে বহুবিধ ভয়। দক্ষিণেতে অগ্নিভয়, নৈঋর্তে কলহ হয়, পশ্চিমেতে ধনলাভ হয়॥ বায়ুকোণে দৃষ্ট ফল শ্রেষ্ঠ বস্ত্র গন্ধ জল, উত্তরেতে লভ্য স্ত্রী রতন। ঈশানে মরণ হয়, ঋষিগণে এই কয়, দিগ্বিশেষে দেখিলে খঞ্জন॥ কোন কোন ঋষিগণ, জ্যোতিষী কতে স্মৃতে কন, এই রূপে জানিবা প্রমাণ। অশুভ খঞ্জন দেখে, সর্ব্বোষধি অঙ্গে মেখে স্নান দেব ব্রাহ্মণ পুজন॥

সিদ্ধান্ত রহস্য মতে বৈশাখাদি মাসের পরিমাণ।

| মাস | দিন | দণ্ড | পল | মাস | দিন | দণ্ড | পল | মাস | দিন | দণ্ড | পল |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| বৈশাখে | ৩০ | ৫৬ | ৪৯ | ভাদ্র | ৩১ | ০ | ২০ | পৌষ | ২৯ | ১৯ | ৫ |
| জ্যৈষ্ঠ | ৩১ | ২৫ | ৪১ | আশ্বিন | ৩০ | ২৫ | ৪১ | মাঘ | ২৯ | ২৭ | ২১ |
| আষাঢ় | ৩১ | ৩৮ | ৪০ | কার্ত্তিক | ২৯ | ৫২ | ৫১ | ফাল্গুন | ২৯ | ৫০ | ৪ |
| শ্রাবণ | ৩১ | ২৭ | ৫৯ | মার্গ | ২৯ | ২৮ | ৫৮ | চৈত্র | ৩০ | ২২ | ৩ |

সূর্য্য সিদ্ধান্তমতে জ্যোতিশ্চক্র সংস্থান ও গ্রহ গতি কথন।

পৃথিবীর সর্ব্বোত্তর ভাগে সুমেরু পর্ব্বত তাহার উপর অতি উচ্চ আকাশে এক তারা আর সর্ব্বদক্ষিণে কুমেরু পর্ব্বত তাহার অতিউচ্চ আকাশে এক তারা আছে ঐ দুই তারা প্রায় অচল বোধ হয়, অতএব উহাদিগের ধ্রুব তারা কহা-যায়, ঐ দুই তারাকে পৃথিবীর মধ্যভাগস্থ লোকেরা অতি উচ্চ স্থান হইতে দেখিতে পায়েন, কিন্তু এতদ্দেশ হইতে উত্তর ধ্রুব তারা মাত্র দেখা যায় এবং নাবিকগণ অন্ধকার রজনীতে মহাসমুদ্রে ঐ ধ্রুব তারা দৃষ্টে তাহাদিগের অর্ণব-যান চালনা করেন কেননা সূর্য্য চন্দ্র উভয়ের কেহই দৃষ্টি গোচর হন না ঐ দুই তারার মধ্যস্থলে গোলাকৃতি পৃথিবী তাহার উপর আকাশে চন্দ্রের পথ, তাহার উপর বুধের ক্রমে শুক্র, সূর্য্য, মঙ্গল, বৃহস্পতি, শনির পথ হয়, ঐ পথকে ঐ গ্রহদিগের কক্ষা কহেন, সকল গ্রহ কক্ষার উপর নক্ষত্র চক্র আছে ঐ নক্ষত্র চক্র যে স্থলে অশ্বিনী নক্ষত্র সেই অবধি পূর্ব্বদিকে কিঞ্চিৎ কিঞ্চিৎ উত্তরাংশে পাদোন সাত নক্ষত্র আছে, তাহার পর চিত্রার অর্দ্ধ পর্য্যন্ত পাদোন সাত নক্ষত্র ঐ পূর্ব্বোক্ত পাদোন সাত নক্ষত্রের পূর্ব্বদিগে কিঞ্চিৎ কিঞ্চিৎ দক্ষিণাংশে আছে, চিত্রার শেষার্দ্ধাবধি উত্তরাষাঢ়ার এক পাদ পর্য্যন্ত পাদোন সাত নক্ষত্র ঐ চিত্রাবধি ক্রমে কিঞ্চিৎ কিঞ্চিৎ দক্ষিণাংশে আছে, পরে রেবতী পর্য্যন্ত পাদোন সাত নক্ষত্র পূর্ব্বদিগে ক্রমে কিঞ্চিৎ কিঞ্চিৎ উত্তরাংশে আছে, ঐ রূপ ২৭ নক্ষত্রে ঐ নক্ষত্র চক্র ব্যাপ্ত হয় ঐ নক্ষত্রদিগের ৯ পাদে এক এক রাশি কল্পনা করিয়া ১২ রাশিতে ঐ নক্ষত্র চক্রকে বিভাগ করিয়াছেন, তৎপ্রযুক্ত নক্ষত্র চক্রকে রাশি চক্র ও কহাযায় আর সকল গ্রহ কক্ষা সহিত নক্ষত্র চক্রকে জ্যোতিশ্চক্র কহাযায়, জ্যোতিশ্চক্রে যে স্থলে যে রাশি আছে তাহার সমান উত্তরে এবং দক্ষিণে যে স্থল তাহাকে ঐ রাশি বলিতে হয় প্রত্যেক নক্ষত্র ১৩ অংশ ২০ কলা হয় সুতরাং প্রত্যেক রাশি ৩০ অংশ হয় এই জন্য জ্যোতিশ্চক্র আর গ্রহ কক্ষা সকল ১২ রাশি দ্বারা ৩৬০ অংশে বিভক্ত হয় এবং পৃথিবী ও

৩৬০ অংশে বিভক্ত হয়, ঐ জ্যোতিশ্চক্রকে অতি বলবান প্রবহ বায়ু সর্ব্বদা পশ্চিমদিকে ভ্রমণ করাইতেছে তৎপ্রযুক্ত গ্রহ ও নক্ষত্রদিগের পূর্ব্বদিকে প্রাত্যহিক উদয় আর পশ্চিম দিকে অস্ত দেখাযায়, কিন্তু জ্যোতিশ্চক্র মধ্যে গ্রহ সকল স্ব স্ব গতি ক্রমে নিরন্তর পূর্ব্বমুখে গমন করেন, সেই গতি ক্রমে গ্রহদিগের ভিন্ন ভিন্ন রাশিতে সঞ্চার হয়, পরন্তু তাহারদের ঊর্দ্ধাধঃক্রমে অবস্থান প্রযুক্ত পথের ন্যূনাতিরেক থাকাতে অর্থাৎ (ইংলণ্ডীয় মতে লাটিটিউড ও লাঙ্গিটিউড) সঞ্চার কালের ন্যূনাতিরেক দৃষ্ট হইতেছে যদি কোন দুই গ্রহের অশ্বিনী নক্ষত্রে উদয় দেখাযায় তবে তাহার এক গ্রহকে অধিক দিনে অন্যকে অল্পদিনে ভরণীতে, তদনন্তর কৃত্তিকাতে এই সকল রাশি ভ্রমণ করিতে দেখা যাইতেছে, আর শীঘ্রোচ্চ স্থানের এবং মন্দোচ্চ স্থানের আর পাতস্থলের অধিষ্ঠাতৃ দেবতাদিগের আকর্ষণ এবং বিপ্রকর্ষণ ও বিক্ষেপদ্বারা গ্রহদিগের বক্রগতি এবং শীঘ্রগতি আর অতিচারাদি গতি দৃষ্ট হইতেছে।

অয়নাংশ।

রাশিচক্র ও পৃথিবীর মধ্য রেখা যে স্থলে সমসূত্র পাতে মিলন হয় সেই স্থলকে ক্রান্তিপাত কহেন, সেই ক্রান্তিপাত স্থলে উত্তর দক্ষিণে এক রেখা কল্পনা করিয়া ঐ রেখাকে বিষুব রেখা কহেন, সেই বিষুব রেখা ক্রমে পশ্চিমদিকে গমন করত রাশিচক্রের সর্ব্বত্রে ভ্রমণ করে, ইহা আর্য্যভট্ট কহেন, কিন্তু সূর্য্যসিদ্ধান্তকার এবং স্মার্ত্ত ভট্টাচার্য্য কহেন যে নক্ষত্র চক্র ক্রমে ২৭ অংশ পূর্ব্বদিকে, পরে ক্রমে ২৭ অংশ পশ্চিমদিকে, এই ৫৪ অংশ দোদুল্যমান মাত্র হয়, শেষোক্ত মতে যেস্থলে মেষরাশির প্রথমাংশ সেই স্থলে ক্রান্তিপাত অর্থাৎ বিষুব রেখা হয়, সংবৎসর মধ্যে যে দুই দিন সূর্য্য ঐ রেখায় থাকেন সেই দুই দিন দিবা রাত্রি মান সমান হয়, ঐ রেখা ৬৬ বৎসর ৮ মাসে এক এক অংশ সরে, তৎপ্রযুক্ত দিবারাত্রি মানের ব্যত্যয় হইতেছে, আর ঐ রেখা পূর্ব্বদিকে যত অংশ সরে মেষসংক্রান্তির ততদিন পরে, আর পশ্চিমদিকে তত অংশ সরে ঐ সংক্রান্তির ততদিন পূর্ব্বে দিবারাত্রি মান সমান হয়, এক্ষণে বিষুব রেখা পশ্চিমে ২০ অংশ ২১ কলা ১৮ বিকলা সরাতে চৈত্র মাসের এবং আশ্বিন মাসের ১০ দিনে দিবারাত্রি মান সমান হইতেছে, আর পৌষের ১০ দিনে উত্তরায়ণ, এবং আষাঢ়ের ১০ দিনে দক্ষিণায়ন আরম্ভ হইতেছে ১৩৫৭ বৎসর পূর্ব্বে বৈশাখের ও কার্ত্তিকের প্রথম দিবসে দিবারাত্রি মান সমান হইত, আর মাঘের ও শ্রাবণের প্রথম দিবসে অয়ন পরিবর্ত্ত হইত, এই বিষুব রেখা এক এক অংশ সরাতে অয়ন পরিবর্ত্তের অন্যথা হয় এই হেতু উহাকে অয়নাংশ কহাযায়॥

গ্রহণ নিরূপণ।

যে রাশিতে সূর্য্য থাকেন, তাহার ছয় রাশি অন্তরে পৃথিবীর ছায়া আকাশগামী হয়, সেই ছায়াতে যদি চন্দ্রপাত অর্থাৎ সূর্য্যের পথের সহিত চন্দ্রের পথের মেলন হয়, আর চন্দ্র যদি সূর্য্যাপেক্ষা ১৮০ অংশ অন্তরে অর্থাৎ পূর্ণিমার অন্তভাগে থাকিয়া সেই স্থলগামী হয়েন, তবে পৃথিবীর ছায়ায় চন্দ্র আচ্ছাদিত হওয়াতে চন্দ্র গ্রহণ হয়, আর সূর্য্যের সমসূত্রপাত অধোভাগে যদি চন্দ্রপাত হয়,

আর সূর্য্য যে রাশির যে অংশে থাকেন সেই রাশির সেই অংশে থাকিয়া অর্থাৎ অমাবস্যার শেষাংশে চন্দ্র যদি পাতস্থলগামী হয়েন তবে চন্দ্রদ্বারা সূর্য্য আচ্ছাদিত হওয়াতে সূর্য্য গ্রহণ হয়।

প্রমাণ যথা।

ছাদকো ভাস্করস্যেন্দু রধস্থো ঘনবদ্ভবেৎ।

ভূচ্ছায়াং প্রাঙ্মুখশ্চন্দ্রো বিশ ত্যর্থো ভবেদসৌ॥

গ্রহণের ফলাফল।

রবি ভৌম নবাংশে গ্রহণ যদি হয়। মেঘশূন্য দৃষ্ট হয় জ্যোতিষেতে কয়॥ বুধসৌরি নবাংশেতে হইলে গ্রহণ। মলিন দর্শন হয় ক্ষুদ্র বরিষণ॥ ত্রিদশ মন্ত্রির অংশে হইলে গ্রহণ। জ্যোতিষ প্রমাণে মেঘ সহ দরশন॥ গ্রহণ হইলে শনি শুক্র নবাংশেতে। হইবে মহৎ জল প্রাবৃট্ কালেতে॥ অন্যত্র অদৃশ্য রবি শশির গ্রহণ। আকাশেতে আচ্ছাদিত হয় দরশন॥

গ্রহণের দিক্ নির্ণয়।

সূর্য্য সর্ব্বদা প্রবহ বায়ুর গতি ক্রমে পশ্চিম মুখে গমন করেন, সুতরাং পৃথিবীর আকাশগামী ছায়া সূর্য্যের ন্যায় গতিতে সূর্য্য হইতে ছয় রাশি অন্তরে পূর্ব্বা ক্-গামী হয়েন, চন্দ্র আপন গতির অনুসারে পূর্ব্বমুখে সূর্য্যাপেক্ষা শীঘ্র গমন করাতে পশ্চিম দিক হইতে তাহার পূর্ব্বদিকে স্থিত পৃথিবীর ছায়াতে প্রবিষ্ট হয়েন অতএব চন্দ্রগ্রহণের আরম্ভ পূর্ব্বদিকে আর মুক্তি পশ্চিমদিকে হয়, আর চন্দ্র আপন গতিক্রমে পাতস্থলে পূর্ব্বমুখে গমন করাতে পশ্চিমদিক হইতে তাহার সম্মুখ স্থিত সূর্য্যের আচ্ছাদন করিতে আরম্ভ করেন তৎপ্রযুক্ত সূর্য্যগ্রহণ পশ্চিমে আরম্ভ এবং পূর্ব্বদিকে মুক্তি হয়॥

দেশ ভেদে গ্রহণাদির কাল ভেদ॥

ইহা প্রসিদ্ধ হয় যে যখন এই বঙ্গদেশে মধ্যাহ্ন কাল হয় তখন তাহার পূর্ব্বদিকে ৯০ অংশ অন্তরে যমকোটিতে অস্তকাল হয়, আর ৮৮ অংশ দূর পশ্চিমে ইংলণ্ড দেশে প্রাতঃকাল মাত্র হয়, অতএব সর্ব্বদেশে এক কালীন সূর্য্যাদি দর্শন হইতে পারে না, এবং উদয় ও অস্তের কাল ও সর্ব্বদেশে এক হইতে পারে না, এই রীতি-ক্রমে নানা দেশে তিথি নক্ষত্র মান এবং গ্রহস্ফুট প্রভৃতির বিশেষ হয়, আর গ্রহণ প্রভৃতির কোথাও দর্শন কোথাও বা অদর্শন হয়॥

নাক্ষত্র মান।

ষাইট্ অনুপলে এক বিপল, ষাইট্ বিপলে আবা ছয় প্রাণে এক পল, ষাইট্ পলে এক দণ্ড, এক ষাইট্ দণ্ডে নাক্ষত্র অহোরাত্রি, ত্রিশ নাক্ষত্র অহোরাত্রিতে এক নাক্ষত্র মাস, বার নাক্ষত্র মাসে এক নাক্ষত্র বৎসর হয়। নাক্ষত্র ৩৬৬ অহো-রাত্রি ১৫ দণ্ড ৩১ পল ২৪ অনুপলে এক সৌর বৎসর হয়, অতএব সাবন ৩৬৫ দিন ১৫ দণ্ড ৩১ পল ৩১ বিপল ২৪ অনুপলে এক নাক্ষত্র অহোরাত্রির অধিক হয়। তারা গণের উদয় দর্শনাধীন এই নাক্ষত্র কালের নিশ্চয় হয়, কোন বিশেষ নক্ষত্রের উদয় স্থান হইতে পুনর্ব্বার উদয় স্থানে আসিতে তাহার যে কাল লাগে তাহা কোন প্রকারে কোন যন্ত্রদ্বারা স্থির করিলে সেই কাল দ্বারা এক নাক্ষত্র অহো-

রাত্রির পরিমাণ বিদিত হইবেক। এই নাক্ষত্র অহোরাত্রির মান প্রত্যহই সমান থাকে যেহেতু তারাগণের গতির প্রায় ব্যত্যয় নাই, নাক্ষত্র অহোরাত্রিতে দ্বাদশ লগ্ন হয় তাহার বিশেষ পরে লেখা যাইবেক।

সৌর মান।

এক শত ক্রুটিতে এক তৎপর, ত্রিশ তৎপরে, এক নিমেষ, অষ্টাদশ নিমেষে এক কাষ্ঠা, ত্রিশ কাষ্ঠায় এক কলা, ষাইট্ কলায় এক অংশ ত্রিশ অংশে এক রাশি, বার রাশিতে এক সৌর বৎসর হয়। এক সৌর বৎসরে সূর্য্য দ্বাদশ রাশি ভোগ করেন প্রত্যেক রাশিতে তিনি যত কাল থাকেন সেই কালে এক এক সৌর মাস হয়, সূর্য্যের গতির শীঘ্রতা ও মন্দতা দ্বারা এই সৌর মাসের হ্রাসবৃদ্ধি হইতেছে, সৌর বৎসরে সাবন ৩৬৫ দিন ১৫ দণ্ড ৩১ পল ৩১ বিপল ২৪ অনুপল হয়। সূর্য্যের রাশিচক্রে যে সাম্বৎসরিক গতি তদ্বারা এই সৌর কালের নির্ণয় হয়॥

সাবন মান।

সূর্য্যের এক উদয়াবধি অপর উদয় পর্য্যন্ত যে দিন তাহাকে সাবন দিন কহা যায়, তাহার স্থূল পরিমাণ রবি যে লগ্নে উদয় হয়েন সেই লগ্ন মাসের ত্রিশ ভাগের এক ভাগ সহিত নাক্ষত্র ষাইট্ দণ্ড হয়, কিন্তু সূর্য্যের কখন মন্দ এবং কখন শীঘ্র গতিদ্বারা আর রাশি চক্রের বক্রিমাহেতুক এই সাবন দিনের হ্রাসবৃদ্ধি হয়, অতএব তাহার মানের প্রত্যহই বিভিন্নতা দৃষ্ট হইতেছে, সাম্বৎসরিক সাবন দিন সকলকে সমান করিয়া বিভক্ত করিলে নাক্ষত্র মাসের কিঞ্চিৎ অধিক ষাইট্ দণ্ডে যে একং দিন হয় তাহাকে মধ্যম সাবন দিন কহে, সৌর বৎসরে নাক্ষত্র দিনাপেক্ষায় সাবন একদিন ন্যূন হয়, এই পরিমাণে নাক্ষত্র ও এই মধ্যম সাবন কালের ন্যূনাতিরেক হয়। যে কোন দিনাবধি সাবন ত্রিশ দিনে এক সাবন মাস হয়, সেই সাবন বার মাসে এক সাবন বৎসর হয়, এই সাবন বৎসর সৌর বৎসরাপেক্ষায় ৫ দিন ১৫ দণ্ড ৩১ পল ৩১ বিপল ২৪ অনুপল ন্যূন হয়, এই সাবন দিন নাক্ষত্র অহোরাত্রির ন্যায় দণ্ড পল বিপল অনুপলে বিভক্ত হয়।

চান্দ্র মান।

আপন গতি ক্রমে ভ্রমণ করিতেছেন যে সূর্য্য তাহার অধঃস্থল হইতে নিঃসৃত হইয়া চন্দ্র যৎক্ষণে ঐ সূর্য্য হইতে ১২ অংশ অন্তরে গমন করেন তৎক্ষণেই এক তিথি হয়, প্রথম ১২ অংশ গমনে শুক্ল প্রতিপদ, দ্বিতীয় ১২ অংশ গমনে দ্বিতীয়া, এই রূপে সূর্য্য হইতে রাশিচক্রের অর্দ্ধেক অর্থাৎ ১৮০ অংশ গমনে ১৫ তিথি হয় তাহাকে শুক্ল পক্ষ কহেন, পরে ঐ রূপে ১২ অংশ গমন ক্রমে যে ১৫ তিথিতে চন্দ্র ক্রমশঃ সূর্য্যের নিকটগামী হইয়া সমসূত্রপাতনায়ে পুনর্ব্বার সূর্য্যের অধোবর্ত্তী অর্থাৎ নিকটগামী হয়েন সেই ১৫ তিথিকে কৃষ্ণপক্ষ কহেন, সূর্য্যাপেক্ষায় চন্দ্র যত ১২ অংশ দূর গমন করেন চন্দ্রের তত কলা দৃষ্ট হয়, আর যত ১২ অংশ নিকটগামী হয়েন তত কলা অদৃশ্য হয়, সূর্য্যের উভয় পার্শ্বে ১২ অংশের মধ্যে চন্দ্রের অবস্থিতি হইলে তাহার অদর্শন হয়, অতএব কৃষ্ণ চতুর্দ্দশী শেষাবধি শুক্ল প্রতিপদের শেষপর্য্যন্ত চন্দ্রদর্শন হয় না, চন্দ্র আপন গতি ক্রমে সূর্য্য হইতে ১২ অংশ দূর যাইবার মধ্যে সূর্য্য আপন

গতিক্রমে প্রায় ১ অংশ চন্দ্রের নিকট হয়েন ঐ ১ অংশ গমনে চন্দ্রের যে কাল লাগে তাহার সহিত চন্দ্রের ১২ অংশ গমনের কালকে ঐক্য করিলে প্রায় ৫৯ দণ্ড হয় ইহাতে চন্দ্রের গতি প্রায় ১৩ অংশ ১০।০ কলা হইবেক কিন্তু চন্দ্র ও সূর্য্যের কদাচিৎ মন্দ গতি ও কদাচিৎ শীঘ্র গতি প্রযুক্ত তিথি মানের হ্রাস-বৃদ্ধি হইতেছে। ১ তিথিতে ১ চান্দ্র ৩০ দিন তিথিতে ১ চান্দ্র মাস ১২ চান্দ্র মাসে ১ চান্দ্র বৎসর হয়। চান্দ্র মাস তিন প্রকার হয়, শুক্ল প্রতিপদ অবধি অমাবস্যা পর্য্যন্ত যে ত্রিশ তিথি তাহাকে মুখ্য চান্দ্র আর কৃষ্ণ প্রতিপদ অবধি পূর্ণিমা পর্য্যন্ত যে ত্রিশ তিথি তাহাকে গৌণচান্দ্র, আর শুক্ল পক্ষীয় বা কৃষ্ণপক্ষীয় যে কোন তিথি হইতে আরম্ভ করিয়া তাহার পূর্ব্বের তিথি পর্য্যন্ত যে ত্রিশ তিথি তাহাকে চান্দ্র সাবন মাস কহা যায়॥

নাক্ষত্রাদি কালের ব্যবস্থা।

নাক্ষত্র দিনের গণনাক্রমে পরমায়ুর গণনা হয়, সাবন গণনাক্রমে সুদ এবং বেতন, অশৌচ, প্রায়শ্চিত্ত, গর্ভাধান, পুংসবন, সীমন্তোন্নয়ন, নামকরণ, নিষ্ক্রামণ, অন্নপ্রাশন, চূড়াকরণাদিস্থলে দিন ও মাসাদি গণনা কর্ত্তব্য হয়, আর সৌরগণনা ক্রমে যাত্রার ও বিবাহের চৈত্রাদি মাস গণনা হইতেছে, এবং যে কর্ম্মে রাশির উল্লেখ থাকে তাহাও সৌর গণনা ক্রমে কর্ত্তব্য হয়, স্মৃতিতে উক্ত শ্রাদ্ধাদি নানা কর্ম্মের মধ্যে যে কোন ২ কর্ম্ম মুখ্য চান্দ্রে ও দুর্গোৎসবাদি কোন কোন কর্ম্ম গৌণ চান্দ্রে হয়, আর প্রেত শ্রাদ্ধে মাস ও বৎসর গণনা চান্দ্র সাবনেই হয়॥

যুগাদি নিরূপণ।

সৌর মাসের দুই মাসে এক ঋতু, তিন ঋতুতে এক অয়ন, দুই অয়নে এক বৎসর হয়, মনুষ্যাদিগের এক বৎসরে দেবতা ও অসুরদিগের এক দিন এক রাত্রি হয়, তাহার মধ্যে দেবতাদিগের উত্তরায়ণ দিন, দক্ষিণায়ন রাত্রি অসুরদিগের দক্ষিণায়ন দিন, উত্তরায়ণ রাত্রি। ৪৩২০০০ সৌর বৎসরে কলিযুগ তাহার দ্বিগুণে, অর্থাৎ ৮৬৪০০০ বৎসরে দ্বাপর যুগ, ত্রিগুণে অর্থাৎ ১২৯৬০০০ বৎসরে ত্রেতাযুগ, চতুর্গুণে অর্থাৎ ১৭২৮০০০ বৎসরে সত্য যুগ হয়, ফলত এই চারি যুগকে এক মহাযুগ কহা যায়, ইহাতে দেবতা দিগের ১২ হাজার বৎসর হয়, এইরূপ ৭১ মহাযুগে এক মন্বন্তর হয়, তাহার শেষ সত্য যুগের পরিমাণে ১৭২৮০০০ সাবন বৎসর সন্ধিকাল হয়, এই রূপ সন্ধিকাল সহিত চৌদ্দ মন্বন্তরে ব্রহ্মার এক দিবস অর্থাৎ এক কল্প হয়, তাহার আদিতেও ঐ সত্য যুগের পরিমাণে সন্ধিকাল হয় অতএব কল্পের মান ১০০০ মহাযুগ হয়॥

নক্ষত্রদ্বারা রাশি নির্ণয়।

রাশিচক্রেতে সাতাইশ নক্ষত্রকে বার ভাগ করিলে তাহার নয় পাদ নক্ষত্রে এক এক ভাগ হয়, সেই সকল ভাগকে এক এক রাশি কহা যায়, এক্ষণে যে নব পাদে যে এক রাশি হয় তাহার পরিচয় লেখা যাইতেছে। যথা, অশ্বিনী ভরণী কৃত্তিকার প্রথম একপাদ পর্য্যন্ত মেষ, কৃত্তিকার শেষ ত্রিপাদ, রোহিণী মৃগশিরার প্রথমার্দ্ধ পর্য্যন্ত বৃষ, মৃগশিরার শেষার্দ্ধ, আর্দ্রা পুনর্ব্বসুর প্রথম তিন

পাদে মিথুন, পুনর্ব্বসু শেষ একপাদ, পুষ্যা অশ্লেষা কর্কট, মঘা পূর্ব্বফল্গুনী উত্তরফল্গুনীর প্রথম এক পাদে সিংহ, উত্তরফল্গুনীর শেষ তিন পাদ, হস্তা চিত্রার প্রথমার্দ্ধ কন্যা, চিত্রার শেষার্দ্ধ, স্বাতী বিশাখার প্রথম তিন পাদে তুলা, বিশাখার শেষ এক পাদ, অনুরাধা জ্যেষ্ঠা বৃশ্চিক, মূলা পূর্ব্বাষাঢ়া উত্তরাষাঢ়ার প্রথম এক পাদে ধনু, উত্তরাষাঢ়ার শেষ তিন পাদ, শ্রবণা ধনিষ্ঠার প্রথমার্দ্ধে মকর, ধনিষ্ঠার শেষার্দ্ধ, শতভিষা পূর্ব্বভাদ্রপদের প্রথম তিন পাদে কুম্ভ, পূর্ব্বভাদ্রপদের শেষ এক পাদ, এবং উত্তরভাদ্রপদ রেবতীতে মীন রাশি হয়॥

বার মাস।

এই মেষাদি রাশির মধ্যে এক রাশিতে সূর্য্য যত দিন থাকেন ততদিনে এক সৌর মাস হয়, মেষে থাকিলে বৈশাখ, এবং বৃষে থাকিলে জ্যৈষ্ঠ, মিথুনে থাকিলে আষাঢ়, কর্কটে থাকিলে শ্রাবণ, সিংহে থাকিলে ভাদ্র, কন্যায় থাকিলে আশ্বিন, তুলায় থাকিলে কার্ত্তিক, বৃশ্চিকে থাকিলে অগ্রাহায়ণ, ধনুতে থাকিলে পৌষ, মকরে থাকিলে মাঘ, কুম্ভে থাকিলে ফাল্গুণ, মীনে থাকিলে চৈত্রমাস হয়॥

লগ্ন নিরূপণ।

বৈশাখ মাসের প্রথমে মেষ পরে বৃষ তৎপরে মিথুন ইত্যাদি ক্রমে জ্যৈষ্ঠ মাসের প্রথমে বৃষ পরে মিথুন তৎপরে কর্কট ইত্যাদি ক্রমে, এবং আষাঢ় মাসের প্রথমে মিথুন, শ্রাবণের প্রথমে কর্কট, ভাদ্রের প্রথমে সিংহ, আশ্বিনের প্রথমে কন্যা, কার্ত্তিকের প্রথমে তুলা, অগ্রহায়ণের প্রথমে বৃশ্চিক, পৌষের প্রথমে ধনু, মাঘের প্রথমে মকর, ফাল্গুণের প্রথমে কুম্ভ, চৈত্রের প্রথমে মীন, এই ক্রমে দ্বাদশ মাসে প্রতিদিন দ্বাদশ লগ্ন হয়। রবি যে লগ্নে উদয় হন তাহার সপ্তম লগ্নে তিনি অস্ত হয়েন, যে মাসে যত দিন হইবেক সেই মাসীয় উদয় লগ্নকে তত ভাগ করিলে তাহার এক এক ভাগ প্রত্যেক রাত্রি প্রবিষ্ট হইবেক, ঐ ভাগকে রবি ভুক্তি কহেন, আর অস্ত লগ্নের ও সেই রূপ ভাগ দিবা প্রবিষ্ট হয়, অতএব মাসের যত দিনে যত দণ্ডে লগ্ন নির্ণয় কর্ত্তব্য হইবেক সেই লগ্ন দিবাতে হইলে উদয় লগ্নের রাত্রি প্রবিষ্ট ভাগ ত্যাগ করিয়া অবশিষ্ট ভাগ গ্রহণ করিয়া উদয় লগ্নের পর পর লগ্নে যোগ করিলে অভীষ্ট সময়ের লগ্ন নির্ণয় হইবেক, আর রাত্রিতে লগ্ন নিশ্চয় করিতে হইলে অস্ত লগ্নের দিবা প্রবিষ্ট ভাগ ত্যাগ করিয়া তাহার পর পর লগ্নের যোগ করিলে সেই সময়ের লগ্ন হইবেক, যেমন আষাঢ় মাসের ২৪ দিনে দিবা ২৪ দণ্ড ৪০ পলের সময়ে কর্ম্ম কর্ত্তব্য হইলে ও আষাঢ়ের মাস ৩২ দিন হইলে উদয় লগ্ন মিথুন তাহার মান ৫ দণ্ড ২৮ পল ২০ বিপল হয়, ইহাতে প্রত্যহ রাত্রি প্রবিষ্ট ভাগ ১০ পল ২৫ বিপল হয় ২৪ দিনের রাত্রি প্রবিষ্ট ভাগ দণ্ড ৪।১৬।২০ বিপল হইল তাহার অবশিষ্ট দণ্ড ১।১২ পল রহিল তাহার সহিত অপর লগ্ন কর্কট সিংহ কন্যা তুলা যোগ করিলে ২৩ দণ্ড ৩১ পল ৩ বিপল হইবেক পরে কর্ম্মকালে তবেই বৃশ্চিক লগ্ন হইবেক রাত্রিতে অস্ত লগ্ন হইতে এই রূপ গণনা করিলে রাত্রির লগ্ন নিশ্চয় হইবেক। এই প্রকারে নানা দেশীয় লগ্নমান লইয়া নানা দেশে লগ্ন নিশ্চয় কর্ত্তব্য হয়॥

অথায়নাংশশোধিত লগ্নমান।

পঞ্চাঙ্গুল প্রায় অষ্ট ব্যঙ্গুল ছায়া প্রযুক্ত কলিকাতায় এবং মেদিনীপুরে ও তাহার সমান রেখায় পূর্ব্ব পশ্চিমস্থ দেশে অয়নাংশ শুদ্ধ লগ্নমান।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মেষ | ৪।৭।৭ | সিংহ | ৫।৩২।৫১ | ধনু | ৫।১৭।৩৯ |
| বৃষ | ৪।৪৯।৫০ | কন্যা | ৫।২৯।২০ | মকর | ৪।৩২।৫৮ |
| মিথুন | ৫।২৮।২০ | তুলা | ৫।৩৫।২৬ | কুম্ভ | ৩।৫৭।২৬ |
| কর্কট | ৫।৪১।২৬ | বৃশ্চিক | ৫।৪০।৫৭ | মীন | ৩।৪৬।৪০ |

পঞ্চাঙ্গুল প্রায় দশ ব্যঙ্গুল ছায়া হেতু নবদ্বীপ বর্দ্ধমান ও ঢাকা এবং তৎ সমসূত্র পূর্ব্ব পশ্চিমস্থ দেশে অয়নাংশ শুদ্ধ লগ্নমান।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মেষ | ৪।৬।১০ | সিংহ | ৫।৩৩।২২ | ধনু | ৫।১৭।২ |
| বৃষ | ৪।৪৯।৪৬ | কন্যা | ৫।২৯।৪০ | মকর | ৪।৩২।৪১ |
| মিথুন | ৫।২৮।৪৯ | তুলা | ৫।৩৬।২৪ | কুম্ভ | ৩।৫৭।৬ |
| কর্কট | ৫।৪০।৩৫ | বৃশ্চিক | ৫।৪১।৩৫ | মীন | ৩।৪৬।২০ |

পঞ্চাঙ্গুল প্রায় দ্বাদশ ব্যঙ্গুল ছায়া হেতু মুর্সিদাবাদে ও তৎ সমান পূর্ব্ব পশ্চিমস্থ দেশে অয়নাংশ শুদ্ধ লগ্নমান।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মেষ | ৪।৬।৩১ | সিংহ | ৫।৩৩।৩৩ | ধনু | ৫।১৭।২৪ |
| বৃষ | ৪।৪৯।৩৩ | কন্যা | ৫।৩০।০ | মকর | ৪।৩৩।৪০ |
| মিথুন | ৫।২৮।৪৬ | তুলা | ৫।৩৭।১৫ | কুম্ভ | ৩।৫৫।৪৯ |
| কর্কট | ৫।৪০।৪৮ | বিছা | ৫।৪০।৪১ | মীন | ৩।৪৬।৯ |

পঞ্চাঙ্গুল প্রায় দ্বিব্যঙ্গুল ছায়া প্রযুক্ত চট্টগ্রামে ও তাহার সমান রেখায় পূর্ব্ব পশ্চিমস্থ দেশে অয়নাংশ শুদ্ধ লগ্নমান।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মেষ | ৪।৮।৪ | সিংহ | ৫।৩২।৫ | ধনু | ৫।১৭।৩২ |
| বৃষ | ৪।৪৯।৩[illegible] | কন্যা | ৫।২৮।২০ | মকর | ৪।৩৫।১৬ |
| মিথুন | ৫।২৮।২২ | তুলা | ৫।৩৫।২৯ | কুম্ভ | ৩।৫৮।১৮ |
| কর্কট | ৫।৩৯।৫৫ | বিছা | ৫।৩৯।২৫ | মীন | ৩।৪৭।৪০ |

পঞ্চাঙ্গুল প্রায় পঞ্চাংশৎ ব্যঙ্গুল ছায়া প্রযুক্ত রংপুরে এবং তাহার সমান পূর্ব্ব পশ্চিমস্থ দেশে অয়নাংশ শুদ্ধ লগ্নমান।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মেষ | ৪।১।৩৬ | সিংহ | ৫।৩৬।৩[illegible] | ধনু | ৫।২৫।২৫ |
| বৃষ | ৪।৪৬।১৮ | কন্যা | ৫।৩৩।২০ | মকর | ৪।৩১।২৫ |
| মিথুন | ৫।২৯।৩৭ | তুলা | ৫।৩১।২৭ | কুম্ভ | ৩।৫৫।৫ |
| কর্কট | ৫।৪৪।৩১ | বিছা | ৫।[illegible]৭।৪৮ | মীন | ৩।৩৯।৪০ |

ষড়ঙ্গুল প্রায় দ্বিব্যঙ্গুল ছায়া প্রযুক্তে কাঁচবেহারে ও তৎ সম সূত্রবর্ত্তি পূর্ব্ব পশ্চিমস্থ দেশে অয়নাংশ শুদ্ধ লগ্নমান।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মেষ | ৪।৫৫।৪১ | সিংহ | ৫।৪১।৪৭ | ধনু | ৫।২৯।৪৮ |
| বৃষ | ৪।৪৫।১১ | কন্যা | ৫।৩৮।২০ | মকর | ৪।৩৫।২৬ |
| মিথুন | ৫।২৯।২১ | তুলা | ৫।৩৯।১৬ | কুম্ভ | ৩।৫৯।৪০ |
| কর্কট | ৫।৪৫।৩০ | বিছা | ৫।৪৮।৩৯ | মীন | ৩।৩।৪০ |

### বেলা নির্ণয়।

পাদ চ্ছায়াং দ্বিগুণীকৃত্য চতুর্দ্দশ সমন্বিতং। পক্ষ গ্রহ করাৎ ভাগাৎ লব্ধ দণ্ড পল স্থিতিঃ॥

অস্যার্থ। পদেতে মাপিলে ছায়া যত পা হইবে। দ্বিগুণ করিয়া তাহে চৌদ্দ মিশাইবে॥ পক্ষ গ্রহ কর এই ধ্রুবাঙ্কে হরিবে। লব্ধ দণ্ড স্থিত পল তাহাতে পাইবে॥

প্রমাণ। কোন দিবসের কোন সময়ে পাদ ছায়া মাপিয়া যদি ১৫ পা ওয়া যায় তবে তাহাকে দ্বিগুণ করিলে ৩০ হইল তাহাতে ১৪ চতুর্দ্দশ মিশাইলে ৪৪ হইল ঐ হারকাঙ্ক দ্বারা পক্ষ গ্রহ কর অর্থাৎ (২৯২) কে হরণ করিলে লব্ধাঙ্ক ৬ হইল এবং অবশিষ্টাঙ্ক ২৮ রহিল অতএব ৬ দণ্ড ২৮ পল বেলা হইল॥

### নানা দেশীয় বৎসর ও দিন নিদর্শন।

শকাব্দা সাবনমানে গৃহীত হয় অতএব প্রতি বৎসর ৫।১৫।৩১।৩১।২৪ অনুপল শকাব্দে যোগ করিলে নাক্ষত্র বৎসর হয় ঐ বৎসরের দশার গণনা করিতে হয় ইহা বরাহাচার্য্য লিখিয়াছেন। আর বঙ্গাব্দ ও চট্টগ্রামে প্রচলিত মগী সৌরমানে গৃহীত হয়, আর হিন্দুস্থানে প্রচলিত সম্বৎ ও ফসলী গৌণ চান্দ্রমানে গৃহীত হয় কিন্তু ফসলী গৌণ চান্দ্রে অতএব কৃষ্ণ প্রতিপদে মাস আরম্ভ পূর্ণিমাতে সমাপ্তি হয়, সম্বৎ মুখ্যচান্দ্রে গণিত হয়, অতএব শুক্ল প্রতিপদে আরম্ভ ও অমাবস্যায় সমাপ্তি হয়, আর উড়িষ্যায় প্রচলিত বিলাইতি সৌরমানে গণিত হয় কিন্তু সংক্রান্তির মধ্যাহ্ন দিনের পূর্ব্বদিনে মাস সমাপ্তি হয়, মুসলমানদিগের ব্যবহারিক হিজরী সাল মুখ্যচান্দ্র মানে হয় কিন্তু অমাবস্যার পর সন্ধ্যায় যেদিবস চন্দ্র দর্শন হয় সেই দিন মাস সমাপ্তি হওয়াতে পর দিনাবধি পর মাস গৃহীত হয়। মহাবিষুব সংক্রান্তিতে শকাব্দ ও বঙ্গাব্দ এবং মগী বৎসর পরিবর্ত্ত হয়, আর চৈত্র শুক্ল প্রতিপদে সম্বৎ পরিবর্ত্ত হয়, এবং ভাদ্র শুক্ল দ্বাদশীতে বিলাইতি, ও ভাদ্র কৃষ্ণ প্রতিপদে ফসলী সাল পরিবর্ত্ত হয়, পরন্তু ঐ দ্বাদশীর পর সংক্রান্তি অবধি বিলাইতির পর বৎসরীয় মাস আরম্ভ হয়। হিজরী বৎসর পরিবর্ত্তের নিয়ম এই যে ১২ চন্দ্রোদয়ে বৎসর সমাপ্তি হইয়া নূতন বৎসর আরম্ভ হয়। ঈশবীয় অর্থাৎ ইংলণ্ডীয় বৎসর ডিসেম্বরে সমাপ্ত হইয়া প্রথম জানুয়ারিতে নূতন বৎসর আরম্ভ হয়।

### হরিভক্তি বিলাসের মতে অষ্টমহাদ্বাদশীর বিবরণ।

উন্মীলনী বাঞ্জুলী চ ত্রিস্পৃশা পক্ষবর্দ্ধনী।
জয়া চ বিজয়া চৈব জয়ন্তী পাপনাশিনী॥

উন্মীলনী, বাঞ্জুলী, ত্রিস্পৃশা, পক্ষবর্দ্ধনী, জয়া, বিজয়া, জয়ন্তী এবং পাপনাশিনী।

উন্মীলনী। সম্পূর্ণৈকাদশী প্রাতঃ দ্বিতীয়েহহ্নি প্রবর্দ্ধতে।
উন্মীলনীতি সা প্রোক্তা পাপ পক্ষোঘনাশিনী॥

একাদশী ষষ্টি দণ্ডের অধিক থাকিয়া পরদিন অবধি থাকিলে তাহার নাম উন্মীলনী।

বাঞ্জুলী। সম্পূর্ণৈকাদশী যত্র দ্বাদশ্যাং যদা ভবেৎ।
ত্রয়োদশ্যাং মুহূর্ত্তার্দ্ধং বাঞ্জুলী সা হরিপ্রিয়া॥

যে একাদশী সম্পূর্ণ ষষ্ঠি দণ্ড হয়, তাহার পর দিবস দ্বাদশীর সহিত ত্রয়োদশীর সংযোগ হইলে তাহার নাম বাঞ্জুলী।

ত্রিস্পৃশা। একাদশী দ্বাদশীচ রাত্রিশেষে ত্রয়োদশী।
ত্রিস্পৃশা সা তু বিজ্ঞেয়া দশমী সংযুতা নহি॥

প্রথমে একাদশী, পরে দ্বাদশী এবং অন্তে ত্রয়োদশী হইলে তাহার নাম ত্রিস্পৃশা।

পক্ষবর্দ্ধনী। তমা বা যদি বা পূর্ণা সংপূর্ণা জায়তে যদা।
ভূত্বাচ ষষ্টিঘটিকা দৃশ্যতে প্রতিপদ্দিনে॥

যে অমাবশ্যা অথবা পূর্ণিমা ষষ্টিদণ্ডে বৃদ্ধি হয় তাহার পূর্ব্ব দ্বাদশীর নাম পক্ষবর্দ্ধনী।

জয়া। দ্বাদশ্যান্তু সিতে পক্ষে ঋক্ষং যদি পুনর্ব্বসুঃ।
নাম্না সা তু জয়া খ্যাতা তিথীনামুত্তমাতিথিঃ॥

শুক্লপক্ষে দ্বাদশীতে পুনর্ব্বসু নক্ষত্র হইলে তাহাকে জয়া বলে।

বিজয়া। যদা তু শুক্ল দ্বাদশ্যাং নক্ষত্রং শ্রবণং ভবেৎ।
বিজয়া সা তিথিঃ প্রোক্তা তিথীনামুত্তমা তিথিঃ॥

শুক্লপক্ষে দ্বাদশীতে শ্রবণা নক্ষত্র হইলে তাহার নাম বিজয়া।

জয়ন্তী। যদা তু শুক্ল দ্বাদশ্যাং প্রজাপত্যং প্রজায়তে।
জয়ন্তী নাম সা প্রোক্তা সর্ব্ব পাপ হরা তিথিঃ॥

শুক্ল দ্বাদশীতে রোহিণী নক্ষত্র হইলে তাহাকে জয়ন্তী বলে।

পাপনাশিনী। যদা তু শুক্ল দ্বাদশ্যাং পুষ্যা ভবতি কর্হিচিৎ।
তদা সা তু মহাপুণ্যা কথিতা পাপনাশিনী॥

শুক্লপক্ষে দ্বাদশীতে পুষ্যা নক্ষত্র হইলে তাহার নাম পাপনাশিনী।

নবগ্রহ স্তোত্রং।

রবিস্তোত্রং। জবাকুসুমসঙ্কাশং কাশ্যপেয়ং মহাদ্যুতিং। ধ্বান্তারিং সর্ব্বপাপঘ্নং প্রণতোঽস্মি দিবাকরং। ১।—দধি শঙ্খ তুষারাভং ক্ষীরোদার্ণব সম্ভবং। নমামি শশিনং ভক্ত্যা শম্ভোর্মুকুট ভূষণং। ২। —ধরণী গর্ব্ভসম্ভূতং বিদ্যুৎপুঞ্জ সমপ্রভং। কুমারং শক্তিহস্তঞ্চ লোহিতাঙ্গং নমাম্যহং। ৩।—প্রিয়ঙ্গু কলিকাশ্যামং রূপেণা প্রতিমং বুধং। সৌম্যং সর্ব্ব গুণোপেতং নমামি শশিনঃ সুতং। ৪।—দেবতানাং ঋষীনাঞ্চ গুরুং কনক সন্নিভং। বন্দ্যভূতং ত্রিলোকেশং তং নমামি বৃহস্পতিং। ৫।—হিমকুন্দমৃণালাভং দৈত্যানাং পরমং গুরুং। সর্ব্বশাস্ত্র প্রবক্তারং ভার্গবং প্রণমাম্যহং। ৬।—নীলাঞ্জনচয় প্রখ্যং রবিসূনুং মহাগ্রহং। ছায়ায়া গর্ব্ভ সম্ভূতং বন্দে ভক্ত্যা শনৈশ্চরং। ৭।—অর্দ্ধকায়ং মহাঘোরং চন্দ্রাদিত্য বিমর্দ্দকং। সিংহিকায়াঃ সুতং রৌদ্রং তং রাহুং প্রণমাম্যহং। ৮।—পলালধূম সঙ্কাশং তারাগ্রহ বিমর্দ্দকং। রৌদ্রং রৌদ্রাত্মকং ক্রূরং তং কেতুং প্রণমাম্যহং॥ ৯॥

ফলশ্রুতিঃ। ব্যাসেনোক্ত মিদং স্তোত্রং যঃ পঠেৎ প্রযতঃ শুচিঃ। দিবা বা যদি বা রাত্রৌ শান্তিস্তস্য ন সংশয়॥ ঐশ্বর্য্য মতুলঞ্চাপি আরোগ্যং পুষ্টিবর্দ্ধনং। নরনারী প্রিয়ত্বঞ্চ নিত্যং তস্যোপজায়তে॥ তক্ষকোগ্নি যমো বায়ু র্যেচান্যে গ্রহপীড়কাঃ। তে সর্ব্বে প্রশমং যান্তি ব্যাসোক্তয়াৎ নসংশয়ঃ। ইতি শ্রীব্যাস ভাষিতং নবগ্রহস্তোত্রং সম্পূর্ণং॥

বৈশাখ মাসের মহাবিষুব সংক্রান্তি তাহার সঞ্চার গণন প্রমাণ।

মূর্দ্ধ্নি সপ্ত মুখে ত্রীণি হৃদয়ে পঞ্চ বিন্যসেৎ। ত্রিত্রয়ং হস্ত পাদেষু মহাবিষুব ভক্রমাৎ॥ ফলং॥ মস্তকে ভূপতেঃ সৌখ্যং বদনে পটুতা ভবেৎ। হৃদয়ে চ ধনা-প্যক্ষোঽর্থপ্রাপ্তি দক্ষিণে করে॥ বাম করে মহদ্দুঃখং সুখং পাদে চ দক্ষিণে। ভ্রমণং বামপাদেচ কথিতং বিষুবৎ ফলং॥

মস্তকে ২৩।২৪।২৫।২৬।২৭।১।২ ফলং অর্থলাভ ও রাজ সম্মান।

মুখে ৩।৪।৫ ফলং পটুতা।

দক্ষিণহস্তে ১১।১২।১৩ ফলং অর্থপ্রাপ্তি।

হৃদয়ে ৬।৭।৮।৯।১০ ফলং অর্থলাভ।

দক্ষিণপাদে ১৭।১৮।১৯ ফলং সুখং।



বামহস্তে ১৪।১৫।১৬ ফলং মহাদুঃখ।

বামপাদে ২০।২১।২২ ফলং ভ্রমণং।

সংক্রান্তি অশুভের শান্তি। বকফুল-ধুস্তূরার বীজ ও সর্ব্বৌষধি জলে স্নান এবং বিষ্ণুমন্ত্র জপ করিলে শুভ হয়॥

| | | |
|---|---|---|
| দিবা | | ৩১।১১ |
| মুং | | ২।৪।৪৪ |
| ১ | ২৩ | ২৩ |
| ২৫ | ৩২ | ২৯ |
| ৪ | ৯ | ৫৮ |
| ১৮ | ০ | ৩১ |
| ৭৫ | — | --- |
| ৫ | -- | --- |

শু ২ দং ২৪ মকরের চন্দ্র ৩।২৩ গতে কুম্ভেরচন্দ্র

৩১ চৈত্র ইং ১২ এপ্রেল মুং ২৪ শফর।

মেষ ০।৭।৫৮ গতে উদয় তুলা ০।১০।৫২ গতে অস্ত। ইংরাজী ঘণ্টা ৫।৪২।৪৩ গতে উদয় ৬।১৪।১৭ গতে অস্ত।

রবিবার দশমী ৪।১৮ পরে একাদশী ৫৫।৫ ধনিষ্ঠানক্ষত্র ৩২।৯ বিষ্টিকরণ শুভযোগ ২৯।৫৮ যাত্রানাস্তি নিরংশদোষ পূর্ব্ব দিনের রাশির ৩।২৩গ, কুম্ভ মেষ বৃষ সিংহ কন্যা ধনু এই সকল রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ৩২।৯গতে ২৫।২৬। ১।৩।৫।৭।৮।১০।১২।১৪।১৬।১৭।১৯।২১।২৩ এই সকল নক্ষত্রের তারা শুদ্ধ জন্ম মকররাশি দেবারিগণ শূদ্রবর্ণ রাক্ষসদশা ৩।২৩ গতে কুম্ভরাশি বৈশ্যবর্ণ মৃতে পাদদোষ ৫৯।২৩ গতে দ্বিপাদ উত্তরে যোগিনী ৪।১৮ গতে অগ্নিকোণে, বারবেলা ১॥০ প্রহর গতে ১ প্রহর কালরাত্রি ২॥ প্রহর গতে ৪ দণ্ড।

পূর্ব্বার্দ্ধং পুণ্যং চরণে সংক্রমণাৎ মহোদধীযং সূর্য্যোদয়াৎ পরং দং ৮ পুণ্যতমা মহাবিষুব সংক্রান্তি কৃত্যং।

নাড়কপূজা।

৪।১৮ গতে শিবানী সম্ভক্ষ্যঃ।




| | |
|---|---|
| বৈশাখপ্রদং | ৫৬।৩৬ |
| মহাবিষুবসং ক্রান্তি | ৩৬৫।১৫ |
| দিনমানং | ৩১।৮ |
| পরদিন পূর্ব্বার্দ্ধং | পূর্ণাং |
| শকাব্দাঃ | ১৭৯৬ |
| সম্বৎ | ১৯৩১ |
| সন | ১২৮১ |
| ইংরাজী | ১৮৭৪ |
| অয়নাংশাদি | ২০।৩৭।৩০।০ |

| | | | | |
|---|---|---|---|---|
| রবি | মেষ | রাশিতে | অশ্বিনী | নক্ষত্রে |
| চন্দ্র | মকর | রাশিতে | ধনিষ্ঠা | নক্ষত্রে |
| মঙ্গল | মেষ | রাশিতে | ভরণী | নক্ষত্রে |
| বুধ | মীন | রাশিতে | পূর্ব্বভাদ্রপদ | নক্ষত্রে |
| গুরু | কন্যা | রাশিতে | উত্তরফল্গুনী | নক্ষত্রে |
| শুক্র | মেষ | রাশিতে | অশ্বিনী | নক্ষত্রে |
| শনি | মকর | রাশিতে | শ্রবণা | নক্ষত্রে |
| রাহু | মেষ | রাশিতে | ভরণী | নক্ষত্রে |
| কেতু | তুলা | রাশিতে | স্বাতি | নক্ষত্রে |

| | | |
|---|---|---|
| দিবা | | ৩১।১৫ |
| মুং | | ২।৫।০ |
| শুক্ল পালক | | |
| ২ | ২৪ | ২৪ |
| ২৭ | ২৮ | ২২ |
| ৫৩ | ৫১ | ৫০ |
| ৫৪ | ৩ | ১ |
| কুম্ভের চন্দ্র | | |

১ বৈশাখ ইংরাজী ১৩ এপ্রেল মুং ২৫ শাফর।
মেষ ০।১২।৫৬ গতে উদয় তুলা ৭।২১।৪৩ গতে অস্ত।
ইংরাজী ঘন্টা ৫।৪৫।২ গতে উদয় ৬।১৪।৫৮ গতে অস্ত।
সোমবার দ্বাদশী ৫৩।৫৪ শতভিষানক্ষত্র ২৮।৫১ কৌলবকরণশুক্রযোগ ২২।৫০ যাত্রানাস্তি অগস্ত্যদোষ পূর্ব্বদিনের রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ২৮।৫১ গতে ২৬।২৭।২।৪।৬।৮।৯।১১।১৩।১৫।১৭।১৮।২০।২২।২৪ (উত্তরভাদ্রপদ, রেবতী, ভরণী, রোহিণী, আর্দ্রা, পুষ্যা, অশ্লেষা, পূর্ব্বফল্গুনী, হস্তা, স্বাতী, অনুরাধা, জেষ্ঠা, পূর্ব্বাষাঢ়া, শ্রবণা, শতভিষা,) এই সকল নক্ষত্রের তারাশুদ্ধ জন্মে কুম্ভরাশি দেবারিগণ বৈশ্যবর্ণ রাহুরদশা ২৮।৫১গতে নরগণ ঐ বর্ণ মৃতে পাদদোষ২৮।৫১ গতে ত্রিপাদদোষ ৫৩।৫৪ গতে দ্বিপাদদোষ নৈঋতে যোগিনী৫৩।৫৪ গতে দক্ষিণে, বারবেলা ৪ দণ্ড গতে ৮ দণ্ড ৩ প্রহর গতে ৪ দণ্ড কালরাত্রি ১॥ প্রহর গতে ৪ দণ্ড।

একাদশ্যা নবান্ন সর্ব্বসম্মত।
পুত্তিকাশভক্ষণং।

| | | |
|---|---|---|
| দিবা | | ৩১।১৮ |
| মুং | | ২।৫।১২ |
| ৩ | ২৫ | ২৫ |
| ২৮ | ২৫ | ১৫ |
| ৪৮ | ২ | ৩১ |
| ২ | ॥ | ২ |
| কুম্ভের চন্দ্র | | |
| ১০।৫৯ গতে | | |
| মীনের চন্দ্র | | |

২ বৈশাখ ইংরাজী ১৪ এপ্রেল মুং ২৬ শাফর।
মেষ ০।১৩।৫৪ গতে উদয় তুলা ৭।২২।৩৬ গতে অস্ত।
ইংরাজী ঘন্টা ৫।৪৪।২২ গতে উদয় ৬।১৫।৩৮ গতে অস্ত।
মঙ্গলবার ত্রয়োদশী ৪৮।২ পূর্ব্বভাদ্রপদনক্ষত্র ২৫।২ গরকরণ ব্রহ্মযোগ ১৫।৩১ সিদ্ধিযোগ যাত্রা মধ্যম উত্তরে দক্ষিণে নাস্তি ২৫।২ গতে নক্ষত্রামৃতযোগ যাত্রাশুভ ৪৮।২ গতে রিক্তাদোষ পূর্ব্বদিনের রাশির ১০।৫৯গতে মীন বৃষ মিথুন কন্যা তুলা মকর এই সকল রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ২৫।২ গতে ২৭।১।৩।৫।৭।৯।১০।১২।১৪।১৬।১৮।১৯।২১।২৩।২৫ এই সকল নক্ষত্রের তারাশুদ্ধ।
বিবাহ রাত্রি ৩।৩৫ মধ্যে ইংরাজী ৭।৪১।৩৮ মধ্যে উক্ত তুলা লগ্নে সুতহিবুকযোগে মধ্যম পুনঃ ১০।৪৪ গতে ১৩।৪৭ মধ্যে ইংরাজী ১০।৩৩।১৩ গতে ২ প্রহর ০।৫৭।১৪ সেকেন্ড মধ্যে মকর লগ্নে সুতহিবুকযোগে মধ্যম।
জন্মে কুম্ভরাশি নরগণ বৈশ্যবর্ণ রাহুর দশা ১০।৫৯ গতে মীন রাশি বিপ্রবর্ণ ২৫।২ গতে শুক্রের দশা মৃতে ত্রিপাদদোষ ২৫।২ গতে পাদদোষ দক্ষিণে যোগিনী ৪৮।২গতে পশ্চিমে, বারবেলা ৩ দণ্ড গতে ৪ দণ্ড ২॥ প্রহর গতে ৪ দণ্ড কালরাত্রি ৪ দণ্ড গতে ৪ দণ্ড।

বার্ত্তাকুভক্ষণং।

| | |
|---|---|
| দিবা ৩১।২২<br>মুং ২।৫।২৮<br>৪ ২৬ ২৬<br>২৯ ২০ ৭<br>৪১ ৫৯ ৫৫<br>৫৯ ০ ৩<br>র ১॥ দং ২৪<br>বুংপুনঃ২৬ দং ১০<br>মং পশ্চাদস্তং<br>দং ৩৯<br>মীনের চন্দ্র | ৩ বৈশাখ ইংরাজী ১৫ এপ্রেল মুং ২৭ শফর।<br>মেষ ০।৩১।৫২ গতে উদয় তুলা ০।৪৩।২৮ গতে অস্ত।<br>ইংরাজী ঘণ্টা ৫।৪৩.৪১ গতে উদয় ৬।১৬।১৯ গতে অস্ত।<br>বুধবার চতুর্দ্দশী ৪১।৫৯ উত্তরভাদ্রপদনক্ষত্র ২০।৫৯ বিষ্টি-করণ ইন্দ্রযোগ ৭।৫৫ যাত্রানাস্তি রিক্তা ও পক্ষান্তদোষ পূর্ব্ব-দিনের রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ২০।৫৯ গতে ১।২।৪।৬।৮।১০।১১।১৩।১৫।১৭।১৯।২০।২২।২৪।২৬ এই সকল নক্ষত্রের তারা শুদ্ধ জন্মে মীনরাশি নরগণ বিপ্রবর্ণ শুক্রস্যদশা। ২০।৫৯গতে দেবগন ঐ বর্ণ পশ্চিমে যো, ৪১।৫৯ গ, ঈশানে, বা, ১ প্রহর গ, ৪দণ্ড ২ প্রহর গ, ৪দণ্ড কালরাত্রি ৩ প্রহর গতে ৭দণ্ড।<br>মাসফল মভক্ষ্যং। |
| দিবা ৩১।২৫<br>মুং ২।৫।৪০<br>৫ ২৭ ২৭<br>৩০ ১৬ ০<br>৩৫ ৫১ ১১<br>৫৬ চং ৫২<br>— — ৪০<br>— — ৪<br>মীনের চন্দ্র<br>১৬।৫১ গতে<br>মেষের চন্দ্র | ৪ বৈশাখ ইংরাজী ১৬ এপ্রেল মুং ২৮ শফর।<br>মেষ ০।৩৯।৫০ গতে উদয় তুলা ০।৫৪।২০ গতে অস্ত।<br>ইংরাজী ঘণ্টা ৫।৪৩।০ গতে উদয় ৬।১৭।০ গতে অস্ত।<br>বৃহস্পতিবার অমাবস্যা ৩৫।৫৬ রেবতীনক্ষত্র ১৬।৫১ চতু-ষ্পাদকরণ বৈধৃতিযোগ ০।১৫ পরে বিষ্কুম্ভযোগ ৫২।৪০ সিদ্ধি-যোগ যাত্রাশুভ দক্ষিণে ঈশানে নাস্তি ৩৫।৫৬ গতে অমাবস্যা দোষ পূর্ব্বদিনের রাশির ১৬।৫১ গতে মেষ মিথুন কর্কট তুলা বৃশ্চিক কুম্ভ এই সকল রাশির ৩৫।৫৬ গতে মীন সিংহ ধনু এই সকল রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ১৬।৫১গতে ২।৩।৫।৭।৯।১১।১২।১৪।১৬।১৮।২০।২১।২৩।২৫।২৭ এই সকল নক্ষ-ত্রের তারাশুদ্ধ জন্মে মীনরাশি দেবগণ বিপ্রবর্ণ শুক্রস্যদশা। ১৬।৫১ গতে মেষরাশি বৈশ্যবর্ণ ঈশানে যোগিনী ৩৫।৫৬ গতে পূর্ব্বে, বারবেলা শেষ ১ প্রহর কালরাত্রি ২ প্রহর গতে ৪ দণ্ড।<br>৩৫।৫৬ গতে চান্দ্র বৈশাখ। মাংস মভক্ষ্যং। |
| দিবা ৩১।২৮<br>মুং ২।৬।২২<br>৬ ১ ২<br>১ ১২ ৪৫<br>৩০ ৫৪ ১৮<br>১০ কিং ৫<br>মং ৩ দং ৩৪<br>মেষের চন্দ্র | ৫ বৈশাখ ইংরাজী ১৭ এপ্রেল মুং ২৯ শফর।<br>মেষ ০।৪৭।৪৮ গতে উদয় তুলা ১।৫।১২ গতে অস্ত।<br>ইংরাজী ঘণ্টা ৫।৪২।১৯ গতে উদয় ৬।১৭।৪১ গতে অস্ত।<br>শুক্রবার প্রতিপদ ৩০।১০ অশ্বিনীনক্ষত্র ১২।৫৪ কিন্তুঘ্নকরণ প্রীতিযোগ ৪৫।১৮ যাত্রানাস্তি অমাবস্যাদোষ ১২।৫৭ গতে নক্ষত্র দোষ ৩০।১০ গতে পাপযোগ পূর্ব্বদিনের রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ১২।৫৭ গতে ৩।৪।৬।৮।১০।১২।১৩।১৫।১৭।১৯।২১।২২।২৪।২৬।১ এই সকল নক্ষত্রের তারাশুদ্ধ দিবা ১২।৫৭ মধ্যে কর্ণবেধ নববস্ত্রপরিধান প্রতিষ্ঠা দেবগৃহারম্ভ ঔষধ ভক্ষণ পঞ্চামৃত জন্মে মেষরাশি দেবগণ বৈশ্যবর্ণ শুক্রস্যদশা। ১২।৫৪ গতে নরগণ ঐ বর্ণ মৃতে ৩০।১০ গতে পাদদোষ পূর্ব্বেযো, ৩০।১০ গতে উত্তরে, বা, ১ প্রহর গ, ১ প্রহর কালরাত্রি ১ প্রহর গ, ৪দণ্ড।<br>নিম্বপত্রাভ্যাং মধুরৈকভক্ষ্যং। কুষ্মাণ্ড মভক্ষ্যং। |

দিবা ৩১।৩২
মুং ২।১।৮

| | | |
|---|---|---|
| ৭ | ২ | ৩ |
| ২ | ৯ | ৩৮ |
| ২৪ | ২১ | ২০ |
| ৫০ | ৩ | ৬ |

র ১৮ দং ৪৯

মেষের চন্দ্র

২৩।৩৬ গতে

বৃষের চন্দ্র

৬ বৈশাখ ইংরাজী ১৮ এপ্রেল মুং ৩০ শফর।

মেষ ৫।৫৪।৫৬ গতে উদয় তুলা ১।১৬।৪ গতে অস্ত।

ইংরাজী ঘন্টা ৫।৪১।৩৮ গতে উদয় ৬।১৮।২২ গতে অস্ত।

শনিবার দ্বিতীয়া ২৪।৫০ ভরণীনক্ষত্র ৯।২১ কৌলবকরণ আয়ুষ্মানযোগ ৩৮।২০ যাত্রানাস্তি নক্ষত্রদোষ পূর্ব্বদিনের রাশির ২৩।৩৬ গতে বৃষ কর্কট সিংহ বৃশ্চিক ধনু মীন মেষ কন্যা মকর এই সকল রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ৯।২১ গতে ৪।৫।৭।৯।১১।১৩ ১৪।১৬।১৮।২০।২২।২৩।২৫।২৭।২ এই সকল নক্ষত্রের তারাশুদ্ধ জন্মে মেষরাশি নরগণ বৈশ্যবর্ণ শুক্রস্যদশা ৯।২১ গতে দেবারিগণ রবিরদশা ২৩।৩৬ গতে বৃষরাশি শূদ্রবর্ণ মৃতে দ্বিপাদদোষ ৯।২১ গতে চতুষ্পাদদোষ ২৪।৫০ গতে ত্রিপাদদোষ উত্তরে যোগিনী ২৪।৫০ গতে অগ্নিকোণে, বারবেলা আদ্য ৪দণ্ড ২॥ প্রহর গতে ৪দণ্ড শেষ ৪ দণ্ড কালরাত্রি প্রথম ও শেষ ৪ দণ্ড। বৃহতী মভক্ষ্যং।

দ্বিতীয়ায় একোদ্দিষ্ট সপিণ্ডন।

---

দিবা ৩১।৩৫
মুং ২।৬।২০

| | | |
|---|---|---|
| ১ | ৩ | ৪ |
| ৩ | ৬ | ৩১ |
| ২০ | ২১ | ৫৪ |
| ৫ | ৫ | ৭ |

বৃষের চন্দ্র

৭ বৈশাখ ইংরাজী ১৯ এপ্রেল মুং ১ রবিয়লআউয়ল।

মেষ ১।৩।৪৪ গতে উদয় তুলা ১।২৬।৫৬ গতে অস্ত।

ইংরাজী ঘন্টা ৫।৪০।৫৮ গতে উদয় ৬।১৯।২ গতে অস্ত।

রবিবার তৃতীয়া ২০।৫ কৃত্তিকানক্ষত্র ৬।২১ গরকরণ সোভাগ্যযোগ ৩১।৫৪ যাত্রা নাস্তি ৬।২১ গতে নক্ষত্রামৃতযোগ যাত্রা শুভ পশ্চিমে অগ্নিকোণে নাস্তি ২০।৫ গতে রিক্তা দোষ পূর্ব্ব দিনের রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ৬।২১ গতে ৫।৬।৮।১০।১২।১৪।১৫।১৭।১৯।২১।২৩।২৪।২৬।১।৩ এই সকল নক্ষত্রের তারাশুদ্ধ দিবা ৬।২১ মধ্যে ঔষধভক্ষণ ঐ গতে ১৩।৪ মধ্যে নিষ্ক্রামণ অন্নপ্রাশন দীক্ষা পুংরত্নধারণ নৌকাগঠন নৃপদর্শন গ্রহযজ্ঞাদি বীজবপন মাধভক্ষণ ২০।৫ মধ্যে ঔষধকরণ সীমন্তোন্নয়ন জন্মে বৃষরাশি দেবারিগণ শূদ্রবর্ণ রবিরদশা ৬।২১ গতে নরগণ ঐ বর্ণ, মৃতে ত্রিপাদদোষ ৬।২১ গতে পাদ পূর্ব্বে অগ্নিকোণে যোগিনী ২০।৫ গতে নৈঋতে, বারবেলা ১॥ প্রহর গতে ১ প্রহর কালরাত্রি ২॥ প্রহর গতে ৪ দণ্ড।

সত্যযুগাদ্যা স্নানদানাদি অক্ষয়তৃতীয়া ভোজ্য সহিত জলপূর্ণ ঘটদানে স্বর্গলোক গমনং স্নানদানে অনন্তপুণ্য প্রাপ্তি শিব গঙ্গা কৈলাস হিমালয় ভগীরথ পূজা যবদান অনধ্যায় চন্দনীয় যাত্রা গঙ্গা ব্রহ্মলোকাদত্রাগমনং।

তিলতর্পণেনবারদোষ।

তৃতীয়ায় একোদ্দিষ্ট সপিণ্ডন ও চতুর্থীর সপিণ্ডন।

পটল মভক্ষ্যং।

| | | | |
|---|---|---|---|
| দিবা ৩১।৩৯<br>মুং ২।৬।৩৩ | | | ৮ বৈশাখ ইংরাজী ২০ এপ্রেল মুং ২ রবিয়লআউয়ল।<br>মেষ ১।১১।৪২ গতে উদয় তুলা ১।৩৭।৪৮ গতে অস্ত।<br>ইংরাজী ঘন্টা ৫।৪০।১৭ গতে উদয় ৬।১৯।৪৩ গতে অস্ত।<br>সোমবার চতুর্থী ১৬।৮ রোহিণীনক্ষত্র ৩।৫৯ বিষ্টিকরণ শোভনযোগ ২৬।১০ যাত্রানাস্তি রিক্তাদোষ ১৬।৮ গতে অমৃত যোগ যাত্রাশুভ পূর্ব্বে দক্ষিণে নাস্তি পূর্ব্বদিনের রাশির ৩৩।১৮ গতে কর্কট বৃশ্চিক মীন ভিন্ন রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ৩।৫৯ গতে ৬।৭।৯।১১।১৩।১৫।১৬।১৮।২০।২২।২৪। ২৫।২৭।২।৪ এই সকল নক্ষত্রের তারা শুদ্ধ, দিবা ১৬।৮ গতে নামকরণ নিষ্ক্রামণ কর্ণবেধ মধ্যম। গৃহপ্রবেশ শঙ্খরত্নাদিধারণ পুষ্করণ্যাদিরম্ভ দেবতাগঠন নৌকাযাত্রা বাণিজ্য নৃপদর্শন ঔষধকরণ ও ভক্ষণ দ্বিরাগমন পশ্চিমে দক্ষিণে নাস্তি।<br>বিবাহ রাত্রি ১।৩৯ গতে ৩।৫৯ মধ্যে ইংরাজী ঘণ্টা ৬।৫৯।১৯ গতে ৭।৫৫।১৯ সেকেন মধ্যে উক্ত তুলালগ্নে সুতহিবুকযোগে মধ্যম পুনঃ ১৪।১২ গতে ১৯।২৯ মধ্যে ইংরাজী ২ প্রহর ০।০।৩১ গতে ২ প্রহর ২।৭।১৯ সেকেন মধ্যে ধনু মকরলগ্নে সুতহিবুকযোগে মধ্যম।<br>জন্মে বৃষরাশি নরগণ শূদ্রবর্ণ রবিরদশা ৩।৫৯ গতে দেবগণ ৩৩।১৮ গতে মিথুন রাশি বৈশ্যবর্ণ নৈঋতে যোগিনী ১৬।৮ গতে দক্ষিণে, বারবেলা ৪ দণ্ড গতে ৪ দণ্ড ৩ প্রহর গতে ৪ দণ্ড কালরাত্রি ১॥ প্রহর গতে ৪ দণ্ড। মূলক মভক্ষ্যং।<br>চতুর্থীর একোদ্দিষ্ট ও পঞ্চমীর একোদ্দিষ্ট সপিণ্ডন। |
| ২ | ৪ | ৫ | |
| ৪ | ৩ | ২৬ | |
| ১৬ | ৫৯ | ১০ | |
| ৮ | ০ | ৮ | |
| বৃষের চন্দ্র<br>৩৩।১৮ গতে<br>মিথুনের চন্দ্র | | | |
| দিবা ৩১।৪২<br>মুং ২।৬।৪৮ | | | ৯ বৈশাখ ইংরাজী ২১ এপ্রেল মুং ৩ রবিয়লআউয়ল।<br>মেষ ১।১৯।৪০ গতে উদয় তুলা ১।৪৮।৪০ গতে অস্ত।<br>ইংরাজী ঘন্টা ৫।৩৯।৩৬ গতে উদয় ৬।২০।২৪ গতে অস্ত।<br>মঙ্গলবার পঞ্চমী ১৩।৯ মৃগশিরনক্ষত্র ২।৩৭ বালবকরণ অতিগণ্ডযোগ ২১।১৩ যাত্রা মধ্যম উত্তরে দক্ষিণে নাস্তি ২।৩৭ গতে নক্ষত্রদোষ পূর্ব্বদিনের রাশির চন্দ্রশুদ্ধ ও পূর্ব্বদিনের নক্ষত্রের তারা ২।৩৭ গতে ৭।৮।১০।১২।১৪।১৬।১৭।১৯।২১।২৩।২৫। ২৬।১।৩।৫ এই সকল নক্ষত্রের তারাশুদ্ধ জন্মে মীন রাশি দেবগণ বৈশ্যবর্ণ রবিরদশা ২।৩৭ গতে নরগণ ঐ বর্ণ চন্দ্রদশা মৃতে পাদদোষ দক্ষিণে যোগিনী ১৩।৯ গতে পশ্চিমে, বারবেলা ৪ দণ্ড গতে ৪দণ্ড ২॥প্রহর গতে ৪দণ্ড। কা, ৪ দণ্ড গতে ৪দণ্ড।<br>১৩।৯ গতে মহাদগ্ধা।<br>ষষ্ঠীর একোদ্দিষ্ট সপিণ্ডন। শ্রীফল মভক্ষ্যং।<br>শ্রীজাহ্নবা গোস্বামির আবির্ভাব। |
| ৩ | ৫ | ৬ | |
| ৫ | ২ | ২১ | |
| ১৩ | ৩৭ | ১৩ | |
| ৯ | ২ | ৯ | |
| মিথুনের চন্দ্র | | | |

